শচীশচন্দ্র চট্টোপাধ্যায়

# বঙ্কিম-জীবনী

অলোক রায়
অশোক উপাধ্যায়
সম্পাদিত



পুস্তক বিপণি
২৭ বেনিয়াটোলা লেন
কলিকাতা ৯

প্রথম প্রকাশ ১৩১৮
দ্বিতীয় সংস্করণ ১৩২২
তৃতীয় সংস্করণ ১৩৩৮
চতুর্থ সংস্করণ ১৩৫৯

প্রকাশক
অনুপকুমার মাহিন্দার
পুস্তক বিপণি
২৭ বেনিয়াটোলা লেন
কলিকাতা ৯

প্রচ্ছদ
অমিয় ভট্টাচার্য

প্রচ্ছদ মুদ্রক
ওয়েলনোন প্রিন্টার্স

মুদ্রক
অরুণকুমার হঁস (মণ্টু)
র‍্যাডিক্যাল ইম্প্রেসন
৪৩ বেনিয়াটোলা লেন
কলিকাতা ৯

# ভূমিকা

বঙ্কিমচন্দ্র নিজে দীনবন্ধু মিত্র, ঈশ্বরচন্দ্র গুপ্ত ও সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবনচরিত রচনা করেছেন। কিন্তু বঙ্কিমচন্দ্রের যোগ্য ও যথার্থ জীবনী আজও লেখা হয় নি। তিনি যখন জীবিত ছিলেন তখন তাঁর সম্বন্ধে যথেষ্ট তথ্য কেউ সংগ্রহ করে রাখলে পরবর্তীকালে পূর্ণাঙ্গ জীবনী রচনা সম্ভব হতো। কিন্তু জীবিতকালে বঙ্কিমচন্দ্র তাঁর চরিত রচনায় আদৌ আগ্রহী ছিলেন না। শ্রীশচন্দ্র মজুমদার জানিয়েছেন,

> আমি বলিলাম, 'আমার ইচ্ছা, আপনার জীবনী সম্বন্ধে কতক কতক নোট এখন হইতে সংগ্রহ করি। আপনি কিছু কিছু নোট দিতে পারেন কি?' বঙ্কিমবাবু হাসিলেন, বলিলেন, 'আমার জীবন অসার, তা লিখিয়া কি হইবে? আমার জীবনের কথা মাঝে মাঝে গল্প বলিয়া তোমায় শুনাইব, সকল কথা বলা ত সহজ নহে! জীবনে অনেক ভ্রম প্রমাদ আছে, তা বলা বড় কঠিন, কাজেই জীবনী হইল না। সে সব বলিতে পারিলে অনেক কাজ হয়। আমার জীবন অবিশ্রান্ত সংগ্রামের জীবন। একজনের প্রভাব আমার জীবনে বড় বেশি রকমের—আমার পরিবারের। আমার জীবনী লিখিতে হইলে তাঁহারও লিখিতে হয়।' ('বঙ্কিমবাবুর প্রসঙ্গ', বঙ্কিম-প্রসঙ্গ, পৃ. ১৯৩-৯৪)।

বলাবাহুল্য, শ্রীশচন্দ্র মজুমদার বঙ্কিমচন্দ্রের জীবনী সম্বন্ধে বিশেষ কিছু 'নোট' নেওয়ার সুযোগ পান নি। অন্যদিকে একাধিক জন তাঁদের স্মৃতিকথায় জানিয়েছেন, বঙ্কিমচন্দ্র নাকি তাঁর মৃত্যুর অনতিপরে জীবনী রচনা করতে নিষেধ করেন এবং তিনি চেয়েছিলেন দৌহিত্রদের মধ্যে কেউ তাঁর জীবনী রচনা করে—

> The most important matter which I have got to communicate to others is the fact that when on the 6th of April, but two days before he breathed his last, I met Bankim in his bedroom he confided to me the request, 'let not my biography be written by anyone except one of my two grand-sons'. I am not aware what may have led him to entertain a feeling of this kind; but I can only express my hope that if my countrymen have any

regard for Bankim they will religiously observe the injunction. ( Jogendrachandra Ghosh, 'In Memory of Bankim Chandra Chatterjee', April 27, 1894, দ্র. বিমলচন্দ্র সিংহ সম্পাদিত বঙ্কিম-কণিকা, ১৩৪৮, পৃ. ৪৪ )

মাতামহদেব স্বর্গারোহণের সময় বলিয়া গিয়াছিলেন যে, দ্বাদশ বৎসরের পূর্বে যেন কেহ তাঁহার জীবনচরিত না লেখে। ঠিক দ্বাদশবৎসরের পরেই স্বদেশী আন্দোলন আরম্ভ হইয়াছিল, দেশের লোক তখন হইতে সেই সাহিত্য-সম্রাটকে 'বন্দেমাতরম্' মন্ত্রের ঋষিজ্ঞানে অধিকতর ভক্তিভরে পূজা করিতে আরম্ভ করিয়াছেন। সে মহাপুরুষ কি উদ্দেশ্যে তাঁহার জীবনচরিত দ্বাদশবর্ষ লিখিতে নিষেধ করিয়া যান, সে রহস্য সম্পূর্ণ বুঝিয়া উঠা কঠিন,...আমরা বয়ঃপ্রাপ্ত হইয়া তাঁহার জীবনচরিত প্রকাশ করি, ইহাও বোধ হয় তাঁহার ইচ্ছা ছিল।...তাঁহার স্বরচিত আত্মচরিত অবলম্বনে আমাদের তত্ত্বাবধানে তাঁহার যে বিস্তৃত জীবনচরিত লিখিত হইতেছে, তাহা প্রকাশে কিছু বিলম্ব আছে। ( দিব্যেন্দুসুন্দর বন্দ্যোপাধ্যায়, 'বঙ্কিম-চরিত', বঙ্গদর্শন ( নবপর্যায় ), আষাঢ় ১৩১৮, পৃ. ১৮৫ )।

কিন্তু দীর্ঘদিনের ব্যবধানে জীবনচরিত রচনার যেমন বহু উপাদান বিনষ্ট হয়েছে, তেমনি দৌহিত্রদের মধ্যে কেউই বঙ্কিমচন্দ্রের 'বিস্তৃত জীবনচরিত' লিখে উঠতে পারেন নি। বঙ্কিমচন্দ্রের তথাকথিত 'স্বরচিত আত্মচরিত' প্রকাশিত হলেও পরবর্তী জীবনীকারের সুবিধা হতো, কিন্তু সেই আত্মচরিতের স্বরূপ ও অস্তিত্ব নিয়েই নানা প্রশ্ন দেখা দিয়েছে। দিব্যেন্দুসুন্দর বঙ্কিমের 'স্বরচিত আত্মচরিতে'র কথা বলেছেন। হেমেন্দ্রনাথ দাশগুপ্ত বঙ্কিমচন্দ্রের জীবনী রচনাকালে জানিয়েছেন,

বঙ্কিমচন্দ্র সম্বন্ধে একটা কথা উঠিয়াছে যে তিনি নাকি আত্মজীবনী লিখিয়াছিলেন। একথা সত্য নহে। তিনি জীবনের বিশেষ বিশেষ ঘটনা গল্পচ্ছলে বলিতেন। তাঁহার বড় জামাতা 'প্রচার' সম্পাদক স্বর্গীয় রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয় তাহা অবলম্বন করিয়া একখানি জীবনচরিত লিখিতে প্রবৃত্ত হইয়া কিছু কিছু লিখিয়া রাখিয়াছিলেন। এই গ্রন্থখানি লিখিবার জন্য অতঃপরে রাখালবাবুর পুত্রগণ সাহিত্যরথী শ্রীযুক্ত হেমেন্দ্রপ্রসাদ ঘোষ মহাশয়কে অনুরোধ করেন। হেমেন্দ্রবাবু কতদূর লিখিয়া রাখিয়াছিলেন। এই অসমাপ্ত হস্তলিখিত পুস্তকখানি মহানুভব হেমেন্দ্রবাবু আমাকে দিয়া চিরকৃতজ্ঞতায় আবদ্ধ করিয়াছেন। যদিচ ইহার কোন কোন ঘটনা শচীশবাবুর পুস্তকে দেখিতে পাওয়া যায়, তথাপি এই খাতাখানির মূল্য খুবই বেশি।

শরৎকুমারীর জ্যেষ্ঠপুত্র স্বর্গীয় দিব্যেন্দুসুন্দর বন্দ্যোপাধ্যায় মহাশয় ইহার উপর নির্ভর করিয়াই পূজ্যপাদ মাতামহ সম্বন্ধে কয়েকটি প্রবন্ধ লিখিয়াছিলেন। ( 'প্রথম খণ্ডের প্রথম সংস্করণের ভূমিকা', ঋষি বঙ্কিমচন্দ্র, ১৩৬৮, পৃ. নয় আনা-দশ আনা )।

কিন্তু হেমেন্দ্রনাথ তাঁর গ্রন্থে অন্যত্র মন্তব্যসহ এই ধরনের উদ্ধৃতি ব্যবহার করেন,

বঙ্কিম নিজেও স্বরচিত জীবনাখ্যানে লিখিয়াছেন—'যেদিন বারুইপুর হইতে শেষ বিদায় গ্রহণ করি, আমার জীবনের প্রথম অঙ্কের এবং সর্বাপেক্ষা উজ্জ্বল অঙ্কের যবনিকা পতিত হয়। আমার জীবনে এমন দিন আর কখনও ফিরিয়া আসে নাই।' ( ঋষি বঙ্কিমচন্দ্র, পৃ. ১৩১ )

তখন বোঝা যায় না, কথাগুলি বঙ্কিমচন্দ্রের 'লেখা', না রাখালচন্দ্রের 'লেখা'। আবার শচীশচন্দ্র চট্টোপাধ্যায় পরিণত বয়সে মতিলাল দাশকে বলেন,

আত্ম-চরিত বলে যেটি সাধারণে প্রচার সেটি একেবারেই আত্ম-চরিত নয়; আমি তা দেখেছি এবং পড়েছি আর তার থেকে সার-সংকলন করেছি। সেটা ইংরেজীতে ফুলস্কাপ কাগজে হাফ-মার্জিনে লেখা, তাতে কয়েকটা **philosophical thesis** আছে এবং তাঁর জীবনের কয়েকটি বড় বড় ঝগড়ার কথা আছে। তাতে নফর ভট্ট মুন্সেফের সঙ্গে ডারুইনতত্ত্ব নিয়ে ঝগড়ার কথা, কর্ণেল ডাফিনের সঙ্গে বিবাদের ইতিহাস—বাকল্যাণ্ডের সঙ্গে কলহ-বৃত্তান্ত, হেম কর ও রামশঙ্কর সেনের সহিত মনোমালিন্যের গল্প আছে। ( মতিলাল দাশ, 'বঙ্কিম-প্রসঙ্গ', বঙ্গশ্রী, চৈত্র ১৩৪৬, পৃ. ৪০৯ )।

'আত্মচরিত' হোক বা না হোক, জীবনের কয়েকটি ঘটনা এবং '**philosophical thesis**' তাহলে বঙ্কিমচন্দ্র 'ইংরেজী'তে কোনো সময়ে লিখেছিলেন। একে আত্মচরিতের খসড়া বললে অন্যায় হবে না। কিন্তু এর সঙ্গে হেমেন্দ্রনাথ দাশগুপ্তের উদ্ধৃত 'বাংলা'য় 'স্বরচিত সংক্ষিপ্ত জীবনাখ্যান'কে মেলানো যায় না।

দিব্যেন্দুসুন্দর যে আত্মচরিতের কথা বলেন তার সন্ধান আজও মেলে নি। অন্যদিকে বঙ্কিমচন্দ্রের আর একজন দৌহিত্র ( নীলাব্জকুমারীর জ্যেষ্ঠপুত্র ) নীলাদ্রিনাথ মুখোপাধ্যায় জানিয়েছেন,

পূজ্যপাদ দাদামহাশয় বঙ্কিমচন্দ্র কোন আত্মজীবনী লিখিয়া যান নাই। ( আনন্দবাজার পত্রিকা, ৭ জুলাই ১৯৩৮, ২২ আষাঢ় ১৩৪৫ )।

শচীশচন্দ্রের বক্তব্য সত্য হলে, বঙ্কিমচন্দ্র 'ইংরেজী'তে সামান্য কিছু অংশ লিখেছিলেন, কিন্তু সেই অংশটুকুও মুদ্রিত না হওয়ায় আত্মচরিতের অস্তিত্ব সম্বন্ধেই অনেকে সন্দিহান হয়ে উঠেছেন। বঙ্কিমচন্দ্রের চিঠিপত্রও খুব বেশি রক্ষিত হয় নি, অন্তত বেশকিছু চিঠি যে চিরতরে বিলুপ্ত সে বিষয়ে কোন

সন্দেহ নেই। শচীশচন্দ্র নাকি মতিলাল দাশকে বলেছিলেন বঙ্কিমচন্দ্রের অনেকগুলি চিঠি তাঁর আছে, কিন্তু "সেগুলিকে আমি পুড়িয়ে ফেলব, কিছুতেই কাউকে দেব না।' (পূর্বোল্লিখিত প্রবন্ধ, পৃ. ৪০৮)। এইভাবে বঙ্কিম-জীবনী রচনার বহু উপাদান ইচ্ছাকৃতভাবে বা অনিচ্ছাকৃতভাবে বঙ্কিমচন্দ্র নিজে অথবা তাঁর আত্মপরিজনেরা নষ্ট করেছেন।

অথচ বঙ্কিমচন্দ্র জানতেন, কোনো একদিন তাঁর জীবনী লেখা হবে, এবং তখন তথ্যের অভাবে তার মধ্যে স্থান পাবে নানা জনশ্রুতি ও কল্পিত-জল্পনা। মৃত্যুর পর বারো বছর বা তিরিশ বছরের (হেমেন্দ্রনাথ দাশগুপ্তের 'বিশ্বস্তসূত্রে অবগত' হওয়া) মধ্যে জীবনী লিখতে নিষেধ করার সংগত কারণ আমরা বুঝতে পারি না। দীনবন্ধু মিত্রের জীবনী লেখার সময়ে (দীনবন্ধুর মৃত্যুর তিন / চার বছর পরে লেখা) ভূমিকায় বঙ্কিমচন্দ্র মন্তব্য করেন,

> দীনবন্ধুর জীবনচরিত লিখিবার এখনও সময় হয় নাই। কোন ব্যক্তির জীবনের ঘটনাপরম্পরার বিবৃতিমাত্র জীবনচরিতের উদ্দেশ্য নহে। কিয়ৎ-পরিমাণে তাহাও উদ্দেশ্য বটে, কিন্তু যিনি সম্প্রতি মাত্র অন্তর্হিত হইয়াছেন, তাঁহার সম্বন্ধীয় প্রকৃত ঘটনা সকল বিবৃত করিতে হইলে, এমন অনেক কথা বলিতে হয় যে, তাহাতে জীবিত লোক লিপ্ত। কখন কোন জীবিত ব্যক্তির নিন্দা করিবার প্রয়োজন ঘটে, কখন জীবিত ব্যক্তিদিগের অন্য প্রকার পীড়াদায়ক কথা বলিবার প্রযোজন হয়, কখন কখন গুহ্য কথা ব্যক্ত করিতে হয়, তাহা কাহারও না কাহারও পীড়াদায়ক হয়। আর, একজনের জীবন-বৃত্তান্ত অবগত হইয় অন্য ব্যক্তি শিক্ষা প্রাপ্ত হউক,—ইহা যদি জীবনচরিত-প্রণয়নের যথার্থ উদ্দেশ্য হয়, তবে বর্ণনীয় ব্যক্তির দোষ গুণ উভয়েরই সবিস্তর বর্ণনা করিতে হয়। দোষশূন্য মনুষ্য পৃথিবীতে জন্মগ্রহণ করে নাই ;—দীনবন্ধুরও যে কোন দোষ ছিল না, ইহা কোন্ সাহসে বলিব? যে কারণেই হউক, এক্ষণে তাঁহার জীবনচরিত লিখিতব্য নহে। ('রায় দীনবন্ধু মিত্র বাহাদুরের জীবনী': ১৮৭৭, দ্র. বিবিধ, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ, ১৩১০, পৃ. ৭৯)।

কিন্তু 'প্রকৃত জীবনচরিত' না হলেও তিনি দীনবন্ধু বা সঞ্জীবচন্দ্রের (মৃত্যুর চার বছর পরে) 'জীবনী' লিখেছেন, যা পরবর্তীকালে ঐ দুজনের জীবনী রচনায় প্রভূত সহায়তা করেছে। অন্যদিকে দীনবন্ধুর ক্ষেত্রে কিছু পরিমাণে, এবং সঞ্জীবচন্দ্রের ক্ষেত্রে এ কথা পুরোপুরি সত্য,

> তাঁহার জীবনের ঘটনা সকল আমি ভিন্ন আর কেহ সবিশেষ জানে না—স্নতরাং আমিই লিখিতে বাধ্য। ('৺সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবনী': ১৮৯৩, দ্র. বিবিধ, পৃ. ১৪৮)।

জীবনী রচনার জন্য কিছুটা কালগত ব্যবধান প্রয়োজন সন্দেহ নেই, কিন্তু ব্যক্তিবিশেষের জীবনের ঘটনা 'সবিশেষ জানে' এমন ব্যক্তির পক্ষে জীবনচরিত লেখা কাম্য।

তবে জীবনচরিত বলতে বঙ্কিমচন্দ্র 'জীবনের ঘটনাপরম্পরার বিবৃতি মাত্র' বোঝেন না। তিনি জীবনচরিতের মধ্যেও লেখক বা কবির 'অন্তর্জীবন প্রকটনে যত্নবান' হয়েছেন। (অবশ্য যেখানে তথ্যের অপ্রতুলতা, সেখানে অন্তর্জীবন প্রকটনও সম্ভব নয়)। ঈশ্বরচন্দ্র গুপ্তের জীবনী রচনাকালে তিনি আমাদের স্মরণ করিয়ে দিয়েছেন,

> কবির কবিত্ব বুঝিয়া লাভ আছে, সন্দেহ নাই, কিন্তু কবিত্ব অপেক্ষা কবিকে বুঝিতে পারিলে আরও গুরুতর লাভ। কবিতা দর্পণ মাত্র—তাহার ভিতর কবির অবিকল ছায়া আছে। দর্পণ বুঝিয়া কি হইবে? ভিতরে যাহার ছায়া, ছায়া দেখিয়া তাহাকে বুঝিব। কবিতা, কবির কীর্তি—তাহা ত আমাদের হাতেই আছে—পড়িলেই বুঝিব। কিন্তু যিনি এই কীর্তি রাখিয়া গিয়াছেন, তিনি কি গুণে, কি প্রকারে, এই কীর্তি রাখিয়া গেলেন, তাহাই বুঝিতে হইবে। তাহাই জীবনী ও সমালোচনাদত্ত প্রধান শিক্ষা ও জীবনী ও সমালোচনার মুখ্য উদ্দেশ্য। ('ঈশ্বরচন্দ্র গুপ্তের জীবনচরিত ও কবিত্ব': ১৮৮৫, দ্র. বিবিধ, পৃ. ১৩১)।

বঙ্কিমচন্দ্র এই 'উদ্দেশ্য' নিয়েই দীনবন্ধু, ঈশ্বরচন্দ্র ও সঞ্জীবচন্দ্রের জীবনী রচনা করেছেন। কিন্তু আমাদের দুর্ভাগ্য, বঙ্কিমচন্দ্রের প্রদর্শিত পথ অবলম্বনে তাঁর জীবনী আজও লেখা হয় নি।

প্রমথনাথ বিশী অত্যন্ত সংগত কারণেই 'বঙ্কিম-সরণী'র সূচনায় মন্তব্য করেন,

> বঙ্কিমচন্দ্রের যোগ্য জীবনী এ পর্যন্ত লিখিত হল না। অবশ্য জীবনী নামে অনেক গ্রন্থ আছে, তাদের মূল্য অস্বীকার না করেও বলা চলে যে, কোনো-খানিই বঙ্কিমচন্দ্রের প্রতিভা ও জীবনের যোগ্য নয়। এ সব গ্রন্থের অধিকাংশই হয় তথ্য ও ঘটনাপুঞ্জের সমাবেশ, নয় অদ্ভুত ও অবিশ্বাস্য গালগল্প ও কিংবদন্তীর সংগ্রহ। কোন লেখকের প্রতি কোনরূপ ইঙ্গিত না করেও নিরপেক্ষ পাঠক বলতে বাধ্য হবে যে, প্রচুর তুষের মধ্যে কখনো কখনো সত্যের দানা আছে সত্য, কিন্তু সে সব এতই অল্প যে, সমস্ত সংগ্রহ করলেও মুষ্টিমেয় হবে কি না সন্দেহ। বঙ্কিমচন্দ্রের বিরাট ব্যক্তিত্বের পরিচয় পাওয়ার

পক্ষে সে মুষ্টিমেয় দানা একেবারেই অকিঞ্চিৎকর। (বঙ্কিম-সরণী, ১৩৪৫. পৃ. ১)।

বঙ্কিমচন্দ্রের চিঠিপত্র (দ্র. গোপালচন্দ্র রায়, অন্য এক বঙ্কিমচন্দ্র, ১৩৪৫) এ পর্যন্ত যা মুদ্রিত হয়েছে, তা থেকে তাঁর যথার্থ সত্য-পরিচয় মেলে না। অগ্রজ সঞ্জীবচন্দ্রের জীবনী লেখার সময়ে তিনি সামান্য বংশপরিচয় দিয়েছেন, কলেজ-বিশ্ববিদ্যালয়ের রেজিস্টারে আছে পড়াশোনার কিছু খবর আর সরকারি নথিপত্রে আছে চাকরির বিবরণ। এ থেকে বঙ্কিমচন্দ্রের জীবনের সংক্ষিপ্ত ঘটনাপঞ্জী সংকলন করা সম্ভব (যার সূচনা 'শনিবারের চিঠি'র বঙ্কিম সংখ্যায়, আষাঢ় ১৩৪৫, জুন ১৯৩৮) কিন্তু বঙ্কিমচন্দ্রের 'যোগ্য জীবনী' লেখা দুরূহ।

অবশ্য বঙ্কিমচন্দ্র সম্বন্ধে বিভিন্ন ব্যক্তির স্মৃতিকথা এক হিসাবে খুবই মূল্যবান, যেমন 'নারায়ণ' পত্রিকার বঙ্কিম-স্মৃতিসংখ্যায় (বৈশাখ ১৩২২) প্রকাশিত হরপ্রসাদ শাস্ত্রী, পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়, সুরেশচন্দ্র সমাজপতি, ললিতচন্দ্র মিত্র, চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়, জ্যোতিষচন্দ্র চট্টোপাধ্যায় ও ঠাকুরদাস মুখোপাধ্যায়ের প্রবন্ধ, কিংবা তারই পরিবর্ধিত সংস্করণ সুরেশচন্দ্র সমাজপতি সম্পাদিত 'বঙ্কিম প্রসঙ্গে' [১৯২২] পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়, হরপ্রসাদ শাস্ত্রী ও সুরেশচন্দ্র সমাজপতির নতুন কয়েকটি রচনার সঙ্গে চন্দ্রনাথ বসু, অক্ষয়চন্দ্র সরকার, শ্রীশচন্দ্র মজুমদার, কালীনাথ দত্তের প্রবন্ধ। এ ছাড়া নবীনচন্দ্র সেন, মুকুন্দদেব মুখোপাধ্যায়, তারকনাথ বিশ্বাস, রবীন্দ্রনাথ ঠাকুর প্রভৃতি অনেকে তাঁদের স্মৃতিকথায় কাছের মানুষ বঙ্কিমচন্দ্র নিয়ে যা লিখেছেন, তার মধ্যে 'নখদর্পণে বিম্বিত' জীবন্ত মূর্তির সাক্ষাৎ পাওয়া যায়।

বঙ্কিমচন্দ্রের জীবিতকালে তাঁর সাহিত্যকীর্তি নিয়ে আলোচনা হলেও তাঁর জীবনী লেখার বিশেষ চেষ্টা হয় নি (বিরল ব্যতিক্রম বলেই 'সখা' পত্রিকায় ১৮৯৪ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে প্রকাশিত তাঁর সংক্ষিপ্ত জীবনকথা উল্লেখ-যোগ্য)। বঙ্কিমচন্দ্রের মৃত্যুর পর প্রকাশিত শচীশচন্দ্র চট্টোপাধ্যায়ের (১৮৬৮-১৯৪৪) 'স্বর্গীয় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবনচরিত' (১৩১৮) গ্রন্থটি এক হিসাবে প্রথম পূর্ণাঙ্গ জীবনী রচনার প্রয়াস। পরবর্তীকালে দ্বিতীয় (১৩২২) এবং তৃতীয় (১৩৩৮) সংস্করণে শুধু তার আকার বৃদ্ধি ঘটে নি (তৃতীয় সংস্করণে গ্রন্থের নামান্তরও ঘটেছে), নতুন অনেক তথ্যের সংযোজনে বইটি ক্রমে বঙ্কিম-চর্চায় অপরিহার্য পরিগণিত হয়েছে। দীর্ঘদিন পরে গ্রন্থটি পুনর্মুদ্রণ কালে মূল গ্রন্থের পাঠ (তৃতীয় সংস্করণ) অপরিবর্তিত রেখে গ্রন্থের পরিশিষ্টে তার সঙ্গে যুক্ত হয়েছে নবাবিষ্কৃত অনেক তথ্য এবং সংশোধিত হয়েছে শচীশচন্দ্রের কিছু ভ্রম-

# ভূমিকা

প্রমাদ [ দ্র. প্রাসঙ্গিক তথ্য ]

বঙ্কিমচন্দ্রের অগ্রজ শ্যামাচরণ চট্টোপাধ্যায়ের কনিষ্ঠ পুত্র শচীশচন্দ্র পিতৃব্যের জীবনী রচনার যোগ্য ব্যক্তি ছিলেন। পিতা এবং খুল্লতাতদের কাছ থেকে তিনি অনেক তথ্য সংগ্রহ করেছেন। বঙ্কিমচন্দ্রের শেষজীবনের কিছু ঘটনার তিনি প্রত্যক্ষদর্শীও বটে। পারিবারিক চিঠিপত্র দেখার সুযোগও ছিল তাঁর বেশি। সর্বোপরি শচীশচন্দ্র নিজের সামর্থ্যানুযায়ী সাহিত্যসৃষ্টির কাজে নিয়োজিত ছিলেন। ফলে তিনি যখন বঙ্কিমচন্দ্রের জীবনী লেখেন তখন অনেকেই গ্রন্থটিকে স্বাগত জানান।

শচীশচন্দ্র একাধিক উপন্যাস লিখলেও, পরবর্তীকালে তাঁর খ্যাতি নির্ভর করেছে 'বঙ্কিম-জীবনী'র উপর। বঙ্কিম-ভ্রাতুষ্পুত্রের লেখা তিনটি সংস্করণে ক্রমশ সংশোধিত ও সংযোজিত 'বঙ্কিম-জীবনী' সেকালের চরিতসাহিত্যের ধারায় নিঃসন্দেহে উল্লেখযোগ্য সংযোজন। তবে গ্রন্থ পরিকল্পনার মৌলিক ত্রুটি তৃতীয় সংস্করণেও দূর করা সম্ভব হয় নি। আসলে যা শুরু হয়েছিল 'বঙ্কিম-কাহিনী' হিসাবে, পরে তা বঙ্কিমজীবনী ও সাহিত্যালোচনায় রূপান্তর লাভ করায় গ্রন্থের বিভিন্ন অংশের মধ্যে যোগসূত্র রক্ষিত হয় নি। একদিকে 'জীবনী' অংশটি যেমন স্বয়ংসম্পূর্ণতা পায় নি, তেমনি অন্যদিকে পরবর্তী অংশও গ্রন্থে অপরিহার্য বিবেচিত হয় না। প্রথম সংস্করণে শচীশচন্দ্র জানিয়েছিলেন,

> অনেক ত্রুটী রহিয়া গেল। যে জিনিসটা শেষে দেওয়া উচিত, তাহা আমি মধ্যে দিয়াছি; যে গল্পটা গোড়ায় দেওয়া কর্ত্তব্য, তাহা আমায় বাধ্য হইয়া শেষে দিতে হইয়াছে। আমি যথাস্থানে সকল জিনিস সাজাইতে পারিলাম না। তা'ছাড়া 'কাহিনী' স্বতন্ত্রভাবে একাকী দাঁড়াইয়া রহিল।...'জীবনী' যদি কখনও পুনর্জন্ম গ্রহণ করে, তাহা হইলে 'কাহিনী'কে যথাস্থানে সন্নিবিষ্ট করা যাইবে।

দ্বিতীয় ও তৃতীয় সংস্করণে 'বঙ্কিম-কাহিনী'র সূচনা গ্রন্থারম্ভে স্থান পেয়েছে, শুধু শেষ দুটি অনুচ্ছেদ বর্জিত। বঙ্কিমচন্দ্রের জন্ম, বিবাহ, দুর্গেশনন্দিনী রচনা প্রভৃতি ছাব্বিশটি প্রসঙ্গ 'বঙ্কিম-কাহিনী'তে স্থান পেয়েছে। পরে সেগুলি জীবনীর অন্তর্ভুক্ত হলেও গ্রন্থের শেষে নতুন অনেক কাহিনী সংযুক্ত হয়েছে, যেমন 'ক্রীড়ক বঙ্কিমচন্দ্র', 'ক্রোধী বঙ্কিমচন্দ্র', 'সামাজিক বঙ্কিমচন্দ্র' প্রভৃতি। কিন্তু এইসব অংশে গল্পকথাই বেশি প্রাধান্য পেয়েছে, বঙ্কিমচন্দ্রের প্রবল ও বিরাট ব্যক্তিত্ব ফুটে ওঠে নি।

তৃতীয় সংস্করণের ভূমিকায় শচীশচন্দ্র লিখেছেন,

> বিশ বৎসর পূর্ব্বে যখন আমি সপ্তমীতে প্রথম অর্ঘ্যদান করি, তখন বলিয়া-

ছিলাম, পূজা করিবার আমার সাধ আছে, কিন্তু উপকরণ নাই। এখনও যে সকল উপকরণ সংগ্রহ করিতে সমর্থ হইয়াছি তাহা জোর করিয়া বলিতে পারি না; তবে চেষ্টার ত্রুটি করি নাই। কতকগুলি নূতন কথা, তথ্য ও প্রবন্ধ গ্রন্থ মধ্যে সন্নিবিষ্ট হইয়াছে।

কিন্তু প্রচুর উপকরণ সংগ্রহ সংগ্রহ করলেও শচীশচন্দ্র কোনোদিনই প্রতিমায় প্রাণ-সঞ্চার করতে পারেন নি, ফলে চরিতকারের প্রাণে 'ভক্তি' থাকলেও তাঁর 'মহাপূজা' সার্থকতা লাভ করে নি। অবশ্য হেমেন্দ্রনাথ দাশগুপ্তকে লেখা চিঠি (১৭.১২.৩৮) থেকে মনে হয় 'উপাদান' সংগ্রহই তাঁর উদ্দেশ্য ছিল—'জীবনী' রচনা নয়—

বঙ্কিম-জীবনী লিখিবার উপযুক্ত পাত্র আপনি, আমি যেখানি লিখিয়াছি সেখানি জীবনচরিত নয়, জীবনীর উপাদান মাত্র। সেখানি লেখা না থাকিলে আজ কেহ যে জীবনচরিত লিখিতে পারিতেন তাহা মনে হয় না। আপনি বঙ্কিম-জীবনী লিখুন। (দ্র. হেমেন্দ্রনাথ দাশগুপ্ত, ঋষি বঙ্কিমচন্দ্র ১৩৬৮, পৃ. ॥০)।

তবে প্রথম প্রকাশের পর থেকে আমরা দেখি শচীশচন্দ্রের 'বঙ্কিম-জীবনী' কঠোর সমালোচনার সম্মুখীন হয়। অক্ষয়চন্দ্র সরকার যখন লেখেন,

বঙ্কিমবাবুর আত্মীয়, অনাত্মীয় নব্যলেখকেরা বঙ্কিমচরিত লিখিবার সময়, একটু দেখিয়া শুনিয়া সতর্কতার সহিত যেন লেখনী চালনা করেন। আমরা কল্পনা-প্রিয় জাতি, সত্য-মিথ্যার প্রভেদ আমরা ভাল করিয়া বুঝিবার চেষ্টা করি না,—এইরূপ একটা জাতীয় বা বিজাতীয় কলঙ্ক যে আমাদিগের উপর আরোপিত হইয়া থাকে, বঙ্কিমবাবুর মত প্রতিভাবান্ ব্যক্তির চরিত্রাঙ্কনে, সেই কলঙ্ক যেন স্পষ্টীকৃত করা না হয়। (দ্র. 'বঙ্কিমচন্দ্র', সাহিত্য, কার্তিক ১৩১৮ পৃ. ৫০৫)

তখন শচীশচন্দ্রের 'বঙ্কিম-জীবনীর' কথা প্রত্যক্ষভাবে বলা না হলেও তার প্রতি ইঙ্গিত অস্পষ্ট ছিল না (১৩১৮ সালের শ্রাবণ মাসের 'ভারতী' পত্রিকায় প্রকাশিত শচীশচন্দ্রের 'বঙ্কিম-প্রসঙ্গ' প্রবন্ধের তথ্যবিচ্যুতির তীব্র প্রতিবাদ অক্ষয়চন্দ্রের প্রবন্ধে আছে)। তারকনাথ বিশ্বাস যখন 'বঙ্কিমবাবুর জীবন-কথা' (১৩২৬) লেখেন তখন তাঁর প্রধান উদ্দেশ্য ছিল শচীশচন্দ্রের লেখায় যে সব 'ভ্রম প্রমাদ দৃষ্ট হয়' তার প্রতিবাদ করা। গ্রন্থের সূচনায় তিনি লেখেন,

বঙ্কিমবাবুর মৃত্যুর পর একটি জনরব উঠিয়াছিল যে, তিনি স্বীয় জীবন-চরিত লিখিয়া গিয়াছেন, কিন্তু তাহা একটি নির্দিষ্ট সময় গত না হইলে প্রকাশিত হইবে না। সুতরাং নিশ্চিন্ত ছিলাম। তাহার পর দেখিলাম, তাঁহার সুযোগ্য

ভ্রাতুষ্পুত্র শ্রীযুক্ত শচীশচন্দ্র চট্টোপাধ্যায় তাঁহার জীবনী লিখিয়াছেন। ভাবিলাম, ঘরের ছেলে ঘরের অনেক কথাই অবগত ; সুতরাং তাঁহার অনুগ্রহে সাহিত্যসম্রাট বঙ্কিমবাবুকে সাধারণে ভাল করিয়া জানিবে ও চিনিবে। কিন্তু কৈ, পুস্তক মধ্যে সেই সাহিত্যিক ও ঔপন্যাসিক বঙ্কিমচন্দ্রকে ত ভাল করিয়া দেখিতে পাইলাম না। দেখিলাম, ডেপুটি বঙ্কিমচন্দ্রকে।...সত্য বটে বঙ্কিমবাবুর উদ্দীপ্ত যৌবনকালের কথা শচীশবাবুর জানা অসম্ভব, কেননা কোথায় থাকিতেন তিনি, আর কোথায় থাকিতেন বঙ্কিমবাবু; সুতরাং অনেক বিষয়ে তাঁহাকে বঙ্কিমবাবুর বন্ধু বান্ধব বা জনশ্রুতির উপর নির্ভর করিতে হইয়াছে। তাহার উপর, শোনা কথার উপর আবার তিনি স্থানে স্থানে অযথা বর্ণ বৈচিত্র্য সম্পাদনে আসল খাস্তা করিয়া ফেলিয়াছেন। ('বঙ্কিমবাবুর জীবন-কথা', তারকনাথ গ্রন্থাবলী, তৃতীয় খণ্ড, ১৩২৬, পৃ. ২৫৯)।

অবশ্য তারকনাথের থেকে আরও কঠোর ভাষা ব্যবহার করেছেন অমলচন্দ্র হোম। লক্ষণীয়, তারকনাথের রাগের কারণ দিগম্বর বিশ্বাস সম্বন্ধে ভ্রান্ত তথ্য পরিবেশন, অমলচন্দ্রের রাগের কারণ কালীনাথ দত্ত সম্বন্ধে শচীশচন্দ্রের মন্তব্য। অমলচন্দ্র হোমের মতে,

সাহিত্যসম্রাট ৺বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের ভ্রাতুষ্পুত্র ঔপন্যাসিক শ্রীযুত শচীশচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় সম্প্রতি তাঁহার পিতৃব্যদেবের 'জীবনী' প্রকাশ করিয়াছেন। এই জীবনীতে বঙ্কিমচন্দ্র সম্বন্ধীয় জ্ঞাতব্য ও অজ্ঞাতব্য প্রয়োজনীয় ও অপ্রয়োজনীয় নানা তথ্য সন্নিবিষ্ট। কর্মযোগী বঙ্কিমচন্দ্রের কর্মময় জীবন যে ঘটনাবহুল হইবে তাহার আর বিচিত্র কি? কিন্তু কতকগুলি ঘটনার সন্নিবেশেই কোন মহাপুরুষের মহত্ত্ব ও জীবন লোকচক্ষে পরিস্ফুট হইয়া উঠে না ; বিশেষতঃ যদি জীবনী-সন্নিবিষ্ট ঘটনাগুলির মধ্যে কোন একটা শৃঙ্খলা না থাকে। এইরূপ কতকগুলি বিচ্ছিন্ন ঘটনা পাঠ করিয়া জীবনী বর্ণিত ব্যক্তি সম্বন্ধে অনেক অপ্রয়োজনীয় কথা জানা যাইতে পারে বটে, কিন্তু এমন করিয়া জানাকে যে তাঁহাকে ঠিক জানা হইল এ কথা কোন প্রকারেই বলা যাইতে পারে না।...আমরা আশা করিয়াছিলাম গ্রন্থকার শচীশবাবু ভিতরের দিক হইতেই আমাদের নিকট বঙ্কিমচন্দ্রের পরিচয় দিবেন। কিন্তু তিনি তেমন করিয়া বঙ্কিমচন্দ্রকে আমাদের সম্মুখে উপস্থিত করেন নাই। ক্ষোভ এই যে, তাঁহার পুস্তকখানি আদ্যোপান্ত পাঠ করিয়া আমাদের তৃপ্তি হইল না ; বঙ্কিমচন্দ্রের জীবনের অনেক ঘটনা জানিলাম বটে কিন্তু তাঁহার যথার্থ মূর্তি আমাদের নিকট প্রকাশ হইল না। (জাহ্নবী, চৈত্র ১৩১৮, পৃ. ৩৮১)

তারপর শচীশচন্দ্রের তথাকথিত রচনা-'পদ্ধতি'র ত্রুটি, বক্তব্যগত এবং তথ্যগত

ভ্রান্তি প্রদর্শন।

বলাবাহুল্য, এই ধরনের সমালোচনা সত্ত্বেও 'বঙ্কিম-জীবনী'র উপযোগিতা হ্রাস পায় নি। বরং দেখা গেছে, প্রথম সংস্করণ গ্রন্থ প্রকাশের প্রায় সাতাত্তর বছর পরে সার্থকতর বা অধিকতর নির্ভরযোগ্য বঙ্কিম-জীবনী আজও রচিত হয় নি। ফলে, বঙ্কিমচন্দ্রের সার্ধজন্মশতবর্ষ পালনকালে শচীশচন্দ্রের গ্রন্থটির পুনর্মুদ্রণের প্রয়োজন অনেকেই অনুভব করছেন।

আমরা শচীশচন্দ্রের লেখা বঙ্কিমচন্দ্রের জীবনীর তিনটি সংস্করণের ভূমিকা গ্রন্থের প্রারম্ভে স্থাপন করেছি। বিভিন্ন সংস্করণের সংক্ষিপ্ত গ্রন্থপরিচয়—

স্বর্গীয় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবন-চরিত। শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায় সঙ্কলিত। কলিকাতা, ইউনিভার্সাল লাইব্রেরি। বঙ্গাব্দ ১৩১৮। মূল্য দুই টাকা। ১২+৪৫৮+৮০ পৃষ্ঠা। [উৎসর্গ] বাঙ্গালী বঙ্কিমচন্দ্রকে বাঙ্গালীর হাতে অর্পণ করিলাম।

স্বর্গীয় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবন চরিত। শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায় সঙ্কলিত। কলিকাতা, বেঙ্গল মেডিকেল লাইব্রেরি। [দ্বিতীয় সংস্করণ] বঙ্গাব্দ ১৩২২। মূল্য তিন টাকা। [১৬+৮৬৪ পৃষ্ঠা। উৎসর্গ। সোদরপ্রতিম শ্রীযুক্ত ব্রজদুর্লভ হাজরা (সেন)। ব্রজসুন্দর, আমার এ পূজার নির্মাল্য তোমায় দিয়া তৃপ্তি—তাই তোমায় দিলাম। তোমার শচীশ।

বঙ্কিম-জীবনী। শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায় সঙ্কলিত। কলিকাতা, শরচ্চন্দ্র চক্রবর্তী এণ্ড সন্স। [তৃতীয় সংস্করণ]। আষাঢ় ১৩৩৮। তিন টাকা। ৮+৫১৯ পৃষ্ঠা। উৎসর্গ। বাঙ্গালী বঙ্কিমচন্দ্রকে বাঙ্গালীর হাতে অর্পণ করিলাম। শচীশ।

'হুগলী কলেজ রেজিস্টার' (১৯৩৬) থেকে আমরা জানতে পারি, শচীশচন্দ্রের জন্ম ১৮৬৮ খ্রীষ্টাব্দে। ১৮৮৬ খ্রীষ্টাব্দে প্রবেশিকা এবং ১৮৮৮ খ্রীষ্টাব্দে এফ. এ. পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার পর ১৮৯১ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে আদালতে সাব-রেজিস্ট্রার নিযুক্ত হন। পরে ১৯১৪ খ্রীষ্টাব্দে তিনি স্পেশাল সাব-রেজিস্ট্রার পদ লাভ করেন। সাব রেজিস্ট্রার পদ থেকে অবসর গ্রহণ ১৯২২ খ্রীষ্টাব্দে। নিতান্ত তরুণ বয়সে প্রথম গ্রন্থ প্রকাশিত হয়। তারপর কিছুদিন সাহিত্যসাধনায় বিরতি। মধ্যবয়সে আবার নতুন উদ্যমে লিখতে সুরু করেন। ১৯৪৪ খ্রীষ্টাব্দের ১১ সেপ্টেম্বর শচীশচন্দ্রের মৃত্যু হয়। সংবাদপত্রে প্রকাশিত 'শোক-সংবাদ' থেকে তাঁর সংক্ষিপ্ত জীবনকথা জানতে পারি—

গত সোমবার ১১ই সেপ্টেম্বর বেলা ১১ টার সময় [২৬শে ভাদ্র ১৩৫১]

# ভূমিকা

৺বঙ্কিমচন্দ্রের শেষ জীবিত ভ্রাতুষ্পুত্র শ্রীযুক্ত শচীশচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় সন্ন্যাস রোগে পরলোকগমন করিয়াছেন। শচীশচন্দ্র বাঙ্গালা সরকারের রেজিষ্ট্রেশন বিভাগে নিযুক্ত থাকিয়া ১৯২২ খ্রীষ্টাব্দে ডিষ্ট্রিক্ট সাব রেজিষ্ট্রারের পদ হইতে অবসর গ্রহণ করেন। তিনি ৺বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ ভ্রাতা ৺শ্যামাচরণ চট্টোপাধ্যায় মহাশয়ের কনিষ্ঠ পুত্র ও সুসাহিত্যিক ৺দামোদর মুখোপাধ্যায় মহাশয়ের জামাতা ছিলেন। 'হিন্দু-মুসলমান', 'মতিঝিল', 'হীরাঝিল' প্রভৃতি গ্রন্থের রচয়িতা প্রমথনাথ চট্টোপাধ্যায় শচীশচন্দ্রের কনিষ্ঠ পুত্র। শচীশচন্দ্র আজীবন বাঙ্গালা সাহিত্যের সাধনা করিয়াছিলেন। তিনি বঙ্কিম-জীবনী, রাজা গণেশ, বীরপূজা প্রভৃতি বিখ্যাত গ্রন্থপ্রণয়ন করিয়াছিলেন। মৃত্যুকালে তাঁহার বয়স ৭৬ বৎসর হইয়াছিল। ( আনন্দবাজার পত্রিকা, ১৪ সেপ্টেম্বর ১৯৪৪, ২৯ ভাদ্র ১৩৫১, বৃহস্পতিবার, পৃ. ৫, তৃতীয় স্তম্ভ )।

অন্যান্য সাময়িকপত্রে প্রকাশিত শোক-সংবাদ, দ্র. মাসিক বসুমতী, আশ্বিন ১৩৫১, পৃ.৫১০ ; ভারতবর্ষ, কার্তিক ১৩৫১, পৃ. ৩৫৫ )।

নানা ধরনের গ্রন্থ রচনা করলেও শচীশচন্দ্র ছিলেন মুখ্যত ঔপন্যাসিক। তাঁর অধিকাংশ উপন্যাসে ইতিহাসাশ্রয়ী কাহিনী গ্রহণ করা হয়েছে দেখে মনে হয়, ইতিহাসচর্চায় তাঁর বিশেষ আগ্রহ ছিল। অধুনা বিস্মৃত, কিন্তু একদা জনপ্রিয় শচীশচন্দ্রের এই কয়টি গ্রন্থের সন্ধান পাওয়া গেছে—

জীবনীমূলক উপন্যাস : শ্রীসনাতন গোস্বামী (১৯২৪), মহাত্মা তুলসীদাস (১৯২৫)।

ঐতিহাসিক উপন্যাস : বীরপূজা (১৯০৫), বাঙ্গালীর বল (১৯০৬), রাজা গণেশ (১৯০৯), রাণী ব্রজসুন্দরী (১৯১৮), মেঘমালা (১৯৩৭ ?), দেবপতি (১৯৩৭ ?)।

গার্হস্থ্য উপন্যাস : বঙ্গসংসার (১৯০৭), নীরদা (১৯০৮), বারি-বাহিনী (১৯১৯), বেলমতিয়া (১৯২৬), অমরনাথ (১৯২৯ ?), প্রণবকুমার।

ভ্রমণমূলক উপন্যাস : কুঞ্জের ঝঙ্কার।

ইতিহাস : য়ুরোপে মহাযুদ্ধ, ১৯০০-১৯১৯ খৃষ্টাব্দ (১৯৩৭ ?)।

জীবনী : বঙ্কিম-জীবনী (১৯১১)।

বিবিধ : ভীষণ কুমারী (১৮৮৩), পূজার মালা ( ১৯১১ , পত্নী সুরেশ্বরী দেবী রচিত কয়েকটি গল্প ও স্বরচিত কয়েকটি প্রবন্ধের সংকলন )।

গ্রন্থাবলী : বসুমতী-সাহিত্য-মন্দির থেকে প্রকাশিত শচীশ গ্রন্থাবলী, প্রথম খণ্ড— বীরপূজা, প্রণবকুমার, রাজা গণেশ, বারি-বাহিনী। দ্বিতীয় খণ্ড—বাঙ্গালীর বল, অমরনাথ, মহাত্মা তুলসীদাস, শঙ্করনাথ, অন্তরীপের বধূ, সরলা, বিজিতনয়া। ( শেষ চারটি উপন্যাস সম্ভবত স্বতন্ত্র গ্রন্থাকারে প্রকাশিত হয় নি )।

গ্রন্থসম্পাদনায় আমার সহযোগী শ্রীঅশোক উপাধ্যায় 'বঙ্কিম-জীবনী'র পাঠনির্ধারণ, মুদ্রণ-সংশোধন এবং প্রাসঙ্গিক তথ্যসংগ্রহের অনেক দায়িত্ব গ্রহণ করেছেন। তথ্যসংগ্রহে সহায়তা করেছেন ড. স্বপন বসু, ডঃ দেবাশিস বসু, শ্রীভাস্কর ভট্টাচার্য, শ্রীবিমলকুমার পাল ও শ্রীদেবব্রত বসু। 'দুর্গেশনন্দিনী'র আখ্যাপত্র ও প্রথম পৃষ্ঠার প্রতিলিপি পাঠিয়েছেন বরেন্দ্র গবেষণা যাদুঘরের ( রাজশাহী, বাংলাদেশ ) সহকারী পরিচালক ড. সাইফুদ্দীন চৌধুরী। লণ্ডনের ইণ্ডিয়া অফিস লাইব্রেরির কর্মী শ্রীমতী প্রতিভা বিশ্বাস 'দুর্গেশনন্দিনী'র উৎসর্গ-পত্রের প্রতিলিপি পাঠিয়েছেন। নানাভাবে সহযোগিতা করেছেন শ্রীঅমিত রায়, শ্রীঅরুণচাঁদ দত্ত, শ্রীগোপালচন্দ্র রায়, ড. বারিদবরণ ঘোষ, শ্রীবিনয়ভূষণ রায়, শ্রীমৃদুলকান্তি বসু, শ্রীমোহিত রায়, শ্রীরমাপ্রসাদ দত্ত, শ্রীশঙ্করলাল ভট্টাচার্য। নির্দেশিকা রচনায় ও পাণ্ডুলিপি প্রণয়নে আমার অন্যতম সহায় ছিলেন শুভ্রা রায়, শুক্লা দত্ত এবং অনুপরঞ্জন চক্রবর্তী। খ্যাতনামা শিল্পী বামাপদ বন্দ্যোপাধ্যায়ের আঁকা বঙ্কিমের একটি প্রতিকৃতি ভিক্টোরিয়া মেমোরিয়াল হলে সংরক্ষিত। ওই প্রতিষ্ঠানের আনুকূল্যে তৈলচিত্রটির একটি ফটো মুখপত্রে মুদ্রিত হলো। সকলকে আমি আমার কৃতজ্ঞতা জানাই।

১৩ আষাঢ় ১৩৫৯

অলোক রায়

# ভূমিকা

নিদ্রাঘোরে এক বিচিত্র স্বপ্ন দেখিলাম। দেখিলাম, জনৈক ভক্ত ব্রাহ্মণ দুর্গোৎসব করিবার বাসনা করিয়াছে। কিন্তু তাহার সঙ্গতি নাই; ভিক্ষা তাহার উপজীবিকা। তবু সে নিরস্ত হইল না। নিজে মাটী কাটিয়া আনিয়া প্রতিমা গড়িল—লোকের দ্বারে দ্বারে ঘুরিয়া ভিক্ষা করিয়া পূজার উপকরণ সংগ্রহ করিল—বহুক্রোশব্যাপী পথ হাঁটিয়া গঙ্গাজল মাথায় করিয়া বহিয়া গৃহে আনিল। কিন্তু ডাকের গহনা দিয়া প্রতিমা সাজাইতে পারিল না—আহার্য্য সংগ্রহ করিয়া ব্রাহ্মণের সেবার্থ অর্পণ করিতে পারিল না—ঢাক ঢোল বাজাইয়া গ্রাম মাতাইতে পারিল না। ব্রাহ্মণ শুধু প্রাণ ভরিয়া পূজাটি করিল।

ঘুম ভাঙ্গিলে চাহিয়া দেখিলাম, আমারও সেই দশা। আমি কোনও রকমে প্রতিমাখানি গড়িলাম, কিন্তু তাহাকে ত সাজাইতে পারিলাম না। দ্বারে দ্বারে ঘুরিয়া পূজার উপকরণ সংগ্রহ করিলাম, কিন্তু উপযুক্ত আহার্য্য দিয়া মহদ্‌জনের সেবা করতে পারিলাম কই? নৈবেদ্য সাজাইতে গিয়া দেখিলাম, ঘরে চাল নাই; হোম করিতে গিয়া দেখিলাম, পাত্রে ঘি নাই; বলি দিতে গিয়া দেখিলাম, প্রাঙ্গণে ছাগ নাই। তবে এ ধৃষ্টতা কেন? যে সামর্থ্যহীন, তার মহাপূজা করিতে যাওয়া কেন?

কেন, তা' বলিব! বলিব বলিয়াই এ দীর্ঘ ভূমিকার অবতারণা করিয়াছি। গত ২৬এ চৈত্র বঙ্কিমচন্দ্রের মৃত্যুতিথি উপলক্ষে সাহিত্য-পরিষদ্-মন্দিরে একটি সভা আহূত হয়। সেই সভায় বঙ্কিমচন্দ্র সম্বন্ধে একটি প্রবন্ধ পাঠ করিতে আমি অনুরুদ্ধ হই। পাঠ করিয়াছিলাম বটে, কিন্তু লোকের ভাল লাগিয়াছিল কি না জানি না। অবশেষে আমার দুই চারিজন বন্ধু সেই প্রবন্ধটি মুদ্রিত করিতে আমায় অনুরোধ করেন। আমি তৎক্ষণাৎ সম্মত হইলাম। কিন্তু ছাপিতে দিবার পূর্ব্বে প্রবন্ধটিকে অনেক বাড়াইলাম। প্রবন্ধের নাম দিলাম—"বঙ্কিম-কাহিনী"। গত জ্যৈষ্ঠ মাসে "কাহিনী" যখন ছাপা শেষ হইয়া আসিয়াছে, তখন কয়েক জন উদারচিত্ত ভদ্র ব্যক্তির গাত্রদাহ উপস্থিত হইল। তাঁহাদের মধ্যে কেহ আমায় ঠাট্টা বিদ্রূপ করিলেন, কেহ বা প্রতিবাদ করিবেন বলিয়া ভয় দেখাইলেন। আমি একটু ভীত হইলাম, কেন না, এই সকল ব্যক্তির মধ্যে কেহ 'ক' 'খ' শেষ করিয়া রামায়ণ ধরিয়াছেন—কেহ বা 'ক' 'খ' আরম্ভ

করিবেন, এরূপ সম্ভাবনা জানাইয়াছেন। সুতরাং আমার ভয় পাইবার যথেষ্ট কারণ ছিল। যাহা হউক আমি পিছাইলাম না। ভাবিলাম, তবে কাহিনীতে সীমাবদ্ধ না থাকিয়া জীবনী লিখিব। ভাবিলাম, যে চরণে একটি ক্ষুদ্র বনফুল অর্পণ করিতে অগ্রসর হইতেছিলাম, সে চরণে আরও দুইটা ফুল, চন্দনের সহিত মিশাইয়া দিই না কেন?

আমার বন্ধুরাও সেই পরামর্শ দিলেন। আমি তখন বুকের ভিতর এক অভূতপূর্ব্ব দৈবশক্তি অনুভব করিলাম। তিন মাসের মধ্যে এই জীবনী লিখিয়া শেষ করিলাম। সমস্ত দিন উপকরণ-সংগ্রহার্থ ঘুরিয়া রাত্রে বসিয়া দুই চারিখানি কাগজ লিখিতাম। পরদিন প্রাতে তাহা ছাপাইতে দিয়া আবার উপাদান সংগ্রহকরণাভিলাষে বহির্গত হইতাম। এইরূপে পুস্তকখানি তিন মাসের মধ্যে লিখিত ও মুদ্রিত হইয়াছে। সুতরাং অনেক ত্রুটী রহিয়া গেল। যে জিনিসটা শেষে দেওয়া উচিত, তাহা আমি মধ্যে দিয়াছি; যে গল্পটা গোড়ায় দেওয়া কর্ত্তব্য, তাহা আমায় বাধ্য হইয়া শেষে দিতে হইয়াছে। আমি যথাস্থানে সকল জিনিস সাজাইতে পারিলাম না।

তা' ছাড়া "কাহিনী" স্বতন্ত্রভাবে একাকী দাঁড়াইয়া রহিল। কিন্তু উপায় নাই। "জীবনী" জন্মগ্রহণ করিবার বহু পূর্ব্বে "কাহিনী" মুদ্রাযন্ত্রের গর্ভ হইতে নিষ্ক্রান্ত হইয়াছে। কিন্তু এক্ষণে "কাহিনী"কে কিছু কাল এই ভাবে থাকিতে হইবে। "জীবনী" যদি কখনও পুনর্জন্ম গ্রহণ করে, তাহা হইলে "কাহিনী"কে যথাস্থানে সন্নিবিষ্ট করা যাইবে।

ত্রুটী পদে পদে; ছাপাইতে দিয়াও নিস্তার নাই। আমি লিখিয়া দিলাম 'nothing' ছাপা হইল 'noth'—('কাহিনী' ১৬ পৃষ্ঠা)। লিখিলাম 'জন্য দিগ্‌দিগন্ত', ছাপা হইল 'জন্যগ্‌ দিদিগন্ত'—('কাহিনী' ৫১ পৃষ্ঠা)। লিখিয়া দিলাম 'ত্বমগমঃ', ছাপা হইল 'ত্ব সগমঃ'—('জীবনী' ৯২ পৃষ্ঠা)। এইরূপ কয়েকটা ভুল রহিয়া গেল।

আরও এক গুরুতর ত্রুটী রহিয়া গেল। বঙ্কিমচন্দ্র বেদ সম্বন্ধে যে দুইটি প্রবন্ধ পাঠ করিয়াছিলেন—সাংখ্যদর্শন ও বৌদ্ধধর্ম্ম সম্বন্ধে যাহা লিখিয়াছিলেন—হিন্দু উৎসবাদির উৎপত্তি সম্বন্ধে যাহা বলিয়াছিলেন, আমি সে সকল ইংরাজি প্রবন্ধ উদ্ধৃত করিয়া দিতে পারিলাম না। "Adventures of a young Hindu" নামে একটি গল্প, বঙ্কিমচন্দ্র প্রথম যৌবনে ইংরাজি ভাষায় লিখিয়াছিলেন, তাহাও আমি অনুবাদ করিয়া দিতে পারিলাম না। তা' ছাড়া বঙ্কিমচন্দ্র সম্বন্ধে আরও অনেক কথা বলিবার ছিল; কিন্তু এ যাত্রা তাহা বলা হইল না। নানা কারণ বশতঃ অনেক ত্রুটী রহিয়া গেল—সংগ্রহ সম্পূর্ণ করিতে পারিলাম না।

# ভূমিকা

"Rajmohan's Wife" নামক একটি গল্প বঙ্কিমচন্দ্র ১৮৬২ খৃষ্টাব্দে লিখিয়াছিলেন। ইহা ইংরাজি ভাষায় লিখিত হইয়াছিল, এবং Indian Field নামক পত্রে প্রকাশিত হইয়াছিল। গল্পটি সম্পূর্ণ হয় নাই; সুতরাং তাহার মূল্য বেশী আছে বলিয়া বোধ হয় না। তবু আমি উক্ত পত্রের জন্য নানা দিকে সন্ধান করিয়াছিলাম। কিন্তু বাঙ্গালা দেশে কোথাও তাহা পাই নাই। অবশেষে বিলাতে পত্র লিখিয়াছিলাম। British museumর কর্ত্তা Fortescue সাহেব উত্তরে জানাইয়াছেন, Indian Field কয়েক সংখ্যা মাত্র তথায় আছে, কিন্তু উক্ত গল্প যে সংখ্যায় থাকা সম্ভব, সে সংখ্যা পাওয়া যায় নাই।

আমার মনে হয়, বঙ্কিমচন্দ্রের জীবনী লিখিবার সময় এখনও সমাগত হয় নাই। কতকগুলি ঘটনা এমনই ভাবে অপরের জীবনের সহিত সংশ্লিষ্ট যে, সে সকল ঘটনার আমি উল্লেখ করিতে পারিলাম না। কাহারও মনঃপীড়া দেওয়া আমার অভিপ্রেত নয়। যদি অজ্ঞাতসারে কাহারও মনঃকষ্টের কারণ হইয়া থাকি, তবে তিনি যেন আমার উদ্দেশ্য বুঝিয়া আমায় ক্ষমা করেন।

আর একটি কথা না বলিয়া উপসংহার করিতে পারি না। বঙ্কিমচন্দ্র সম্বন্ধে অনেকে অনেক কথা লিখিয়া গিয়াছেন। কিন্তু যে সকল গল্পে আমি আস্থা স্থাপন করিতে পারি নাই, অথবা কোনও ঘটনা উল্লেখযোগ্য মনে করি নাই, সে সকল গল্প বা ঘটনা এ পুস্তকে স্থান পায় নাই। যাহা আমি বিশ্বস্ত লোক মুখে শুনিয়াছি, অথবা স্বয়ং প্রত্যক্ষ করিয়াছি, তাহাই এ পুস্তকে সন্নিবিষ্ট করিয়াছি। তবে সকল ঘটনাগুলি যে খাঁটী সত্য, অথবা অতিরঞ্জিত নয়, সে কথা আমি সাহস করিয়া বলিতে পারি না।

কয়েক জন ভদ্র মহোদয়ের নিকট আমি কৃতজ্ঞ। তাঁহারা সাহায্য না করিলে এ গ্রন্থ লিখিয়া উঠিতে পারিতাম কি না সন্দেহস্থল। নিম্নে তাঁহাদের নাম দিলাম:—শ্রীযুক্ত মন্মথনাথ রুদ্র, এম, এ (বেঙ্গল লাইব্রেরী), শ্রীযুক্ত কিরণনাথ ধর, এম, এ (ইম্পীরিয়াল লাইব্রেরী), ও Mr. E. W. Madge (Imperial Library);—এতদ্ব্যতীত গভর্মেণ্ট বা তাঁহাদের কর্ম্মচারীদিগের নিকট হইতেও কিছু কিছু সাহায্য পাইয়াছি।

১৮ নং নবীন সরকারের লেন,
নেবুবাগান, কলিকাতা।

শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায়।

## দ্বিতীয়বারের বক্তব্য

এবারেও মনোমত করিয়া সাজাইতে পারিলাম না। তবে চেষ্টার ত্রুটি ছিল না। কিন্তু শক্তি সামান্য—বিঘ্ন বিপুল। বারান্তরে—যদি আমার ভক্তি থাকে—তবে নূতন সাজে আমার এ প্রতিমাকে সাজাইব।

গ্রন্থের আকার প্রায় দ্বিগুণ বাড়িয়াছে, বাধ্য হইযা মূল্যও বাড়াইতে হইল। ইতি—

দেওঘর
১৩২২।

শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায়।

## নবমীর অর্ঘ্য

জীবনীর দ্বিতীয় সংস্করণ দশবৎসর হইল নিঃশেষ হইযাছে। দশবৎসর পরে আজ আবার নৈবেদ্য সাজাইয়া আনিয়াছি। জানি না দেবতা ও তাঁহার ভক্তের মনোরঞ্জন করিতে সমর্থ হইব কি না। বিশ বৎসর পূর্ব্বে যখন আমি সপ্তমীতে প্রথম অর্ঘ্যদান করি, তখন বলিয়াছিলাম, পূজা করিবার আমার সাধ আছে, কিন্তু উপকরণ নাই। এখনও যে সকল উপকরণ সংগ্রহ করিতে সমর্থ হইয়াছি তাহা জোর করিয়া বলিতে পারি না; তবে চেষ্টার ত্রুটি করি নাই। কতকগুলি নূতন কথা, তথ্য ও প্রবন্ধ গ্রন্থমধ্যে সন্নিবিষ্ট হইয়াছে। যাহা অসত্য ও অসুন্দর তাহা বরণডালায় স্থান পায় নাই। যাহা অসুন্দর তাহা বঙ্কিমচন্দ্রকে স্পর্শ করিতে পারে না। তিনি ছিলেন মহান্—সকল বিষয়ে বরেণ্য। তাঁহার স্বদেশ-প্রেম, তাঁহার নিষ্কলঙ্ক চরিত্র, তাঁহার শতমুখী প্রতিভা তাঁহাকে অতি-মানবের আসনে প্রতিষ্ঠিত করিয়াছিল। অনেকেই হয়ত জানেন না তিনি কত বড় হিন্দু ছিলেন অন্তরে অন্তরে কত বড় বাঙ্গালী ছিলেন, গৃহে ও বাহিরে কত বড় মানুষ ছিলেন। তিনি হিন্দুকে আপন জন বলিয়া জানিতেন, বাঙ্গালীকে সোদর-তুল্য জ্ঞান করিতেন, যে মানুষ হইত তাহাকে অন্তর মধ্যে গ্রহণ করিতেন। শিক্ষিত বাঙ্গালী তাঁহাকে চিনিয়াছিলেন; চিনিয়া তাঁহাকে সম্রাটের সিংহাসনে বসাইয়া শ্রদ্ধাঞ্জলি দিয়াছিলেন। গভর্মেণ্টও তাঁহাকে চিনিয়াছিলেন।—অল্পকালের মধ্যে বঙ্কিমচন্দ্রকে ডিঃ ম্যাজিষ্ট্রেটের প্রথম শ্রেণীতে উন্নীত করিয়াছিলেন এবং পরিশেষে রায় বাহাদুর ও সি-আই-ই উপাধিতে ভূষিত করিয়া তাঁহার গুণগ্রাহীতার পরিচয় দিয়াছিলেন। মহাত্মা বিদ্যাসাগর মহাশয়ও

বঙ্কিমচন্দ্রকে চিনিয়াছিলেন। তাই একদা তিনি বিস্মিত হইয়া বলিয়াছিলেন, 'বঙ্কিমচন্দ্র চাকরি করিতে করিতে এত কেতাব লিখিলেন কিরূপে? আমার আলমারির একটা তাক (Shelf) যে তাঁ'র কেতাবে ভর্ত্তি হ'য়ে গেল।' বিস্ময়ের কথা হইলেও, জগতের অধিকাংশ কবি বা ঔপন্যাসিক জীবিকা উপার্জ্জনের জন্য একটা না একটা পেশা অবলম্বন করিয়াছিলেন। পুরাকালের কথা ধরিতেছি না, তখন রাজা মহারাজারা প্রতিভাসম্পন্ন ব্যক্তিদিগকে উৎসাহ ও আশ্রয় দিতেন। সে দিনও বিদ্যাপতি রাজা শিবসিংহের নিকট হইতে জীবিকা-নির্ব্বাহের জন্য একখানি গ্রাম পাইয়াছিলেন। সুতরাং তাঁহাদিগকে দারিদ্র্যের সহিত সংগ্রাম করিতে হয় নাই। বর্ত্তমান কালে আমাদের বাঙ্গালা দেশের লেখকদের জীবিকার জন্য একটা না একটা কিছু করিতে হইয়াছে। নবীনচন্দ্র ম্যাজিষ্ট্রেট ছিলেন, হেমচন্দ্র উকীল; ভূদেবচন্দ্র স্কুল ইন্‌স্পেক্টার; মধুসূদন কেরাণী, দ্বিভাষী (Interpreter), পরে ব্যারিষ্টার, দীনবন্ধু ডাকঘরের Superintendent—এইরূপ অনেক লেখকই চাকরি করিতে করিতে বহু পুস্তক লিখিয়া গিয়াছেন। সকলে রবীন্দ্রনাথ বা রামমোহন রায় হইয়া জন্মগ্রহণ করেন নাই। য়ুরোপেও এ নিয়মের ব্যতিক্রম দেখা যায় না। Sterne, Swift পাদরীর কাজ করিতে করিতে বহু অমূল্য গ্রন্থ লিখিয়া রাখিয়া গিয়াছেন। Charles Kingsley, Baring-Gould সম্বন্ধেও সেই কথা বলা যাইতে পারে। Charles Lamb ঈষ্ট ইণ্ডিয়া অফিসে, Anthony Trollope ডাকঘরে, Austin Dobson ব্যবসা সম্বন্ধীয় Boardএ কার্য্য করিতেন। Fielding একজন বেতনভুক্ ম্যাজিষ্ট্রেট, Sir Walter Scott দীর্ঘকাল ওকালতীর পর জজের কেরাণী, Parry একজন প্রসিদ্ধ জজ। Morris, Richardson দোকানদার ছিলেন; Sir Thomas Browne, Smollett প্রসিদ্ধ চিকিৎসক ছিলেন। Burns লাঙ্গল ও কলম দুই চালাইতেন; Mark Twain মুদ্রাযন্ত্র ও কলম দুই ধরিয়াছিলেন। এইরূপে দেখা যায়, বহু যশস্বী লেখকের একটা না একটা পেশা ছিল। এবং তাঁহারা জীবিকা উপার্জ্জনের কার্য্যে রত থাকিয়াও প্রত্যেকে যে সব মহামূল্য গ্রন্থ লিখিয়া গিয়াছেন, তাহা বঙ্কিমচন্দ্রলিখিত গ্রন্থ অপেক্ষা সংখ্যায় কম নহে। তবে বাঙ্গালা দেশে জীবিকা উপার্জ্জনের কার্য্যে রত থাকিয়া কোন লেখক বেশী পুস্তক লিখিয়া যাইতে পারেন নাই। বঙ্কিমচন্দ্রের গ্রন্থ সংখ্যায় যেমন বেশী, গৌরবেও তেমনি বড়। তাঁহার রচনার মধ্যে এক পৃষ্ঠাও নাই যাহা পরিত্যক্ত হইতে পারে।

এই অতি-মানবের চরণে ইহা আমার শেষ অর্ঘ্য দান।

সমুদ্র-সৈকত, পুরী
১৩৩৮ আষাঢ়

শ্রীশচীশচন্দ্র চট্টোপাধ্যায়।

# সূচী

সংযোজন



যৌবনে : দুর্গেশনন্দিনী লেখার আগে

# ললিতা।

## পুরাকালিক গল্প।

তথা

## মানস।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

রচিত

কলিকাতা।

শ্রীবৈকুণ্ঠনাথ দাসের অনুবাদ যন্ত্রালয়ে মুদ্রাঙ্কিত হইল।

১৮৫৬

[ ললিতা ও মানসের আখ্যা-পত্রের প্রতিলিপি ]

ললিতা ( ১৮৫৬ ) : আখ্যাপত্র

# দুর্গেশনন্দিনী।

ইতিবৃত্ত-মূলক উপন্যাস।

শ্রী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।

কলিকাতা।

মৃজাপুর, অপর সরকিউলর রোড, নং ৫৮।৫

বিদ্যারত্ন যন্ত্র।

---

ইং ১৮৬৫।

মূল্য—১৲ এক টাকা।

দুর্গেশনন্দিনী (১৮৬৫) : আখ্যাপত্র

দুর্গেশনন্দিনী।

প্রথম খণ্ড।

প্রথম পরিচ্ছেদ।—দেবমন্দির।

৯৯৮ বঙ্গাব্দের নিদাঘশেষে এক দিন একজন অশ্বারোহী পুরুষ বিষ্ণুপুর হইতে জাহানাবাদের পথে একাকী গমন করিতেছিলেন। দিনমণি অস্তাচলগমনোদ্যোগী দেখিয়া অশ্বারোহী দ্রুতবেগে অশ্ব সঞ্চালন করিতে লাগিলেন। কেননা সম্মুখে প্রকাণ্ড প্রান্তর; কি জানি যদি কালধর্ম্মে প্রদোষকালে প্রবল ঝটিকা বৃষ্টি আরম্ভ হয়, তবে সেই প্রান্তরে নিরাশ্রয়ে যৎপরোনাস্তি পীড়িত হইতে হইবেক। প্রান্তর পার হইতে না হইতেই সূর্য্যাস্ত হইল; ক্রমে নৈশ গগন নীল নীরদমালায় আবৃত হইতে লাগিল। নিশারম্ভেই এমত ঘোরতর অন্ধকার দিগন্তসংস্থিত হইল যে, অশ্বচালনা অতি কঠিন বোধ হইতে লাগিল। পান্থ কেবল বিদ্যুদ্দীপ্তিপ্রদর্শিত পথে কোন মতে চলিতে লাগিলেন।

দুর্গেশনন্দিনী : উৎসর্গপত্র

জ্যেষ্ঠাগ্রজ

শ্রীযুক্ত বাবু শ্যামাচরণ চট্টোপাধ্যায় মহাশয়

শ্রীচরণে

এই গ্রন্থ

উপহার স্বরূপ

অর্পণ করিলাম।

দুর্গেশনন্দিনী : প্রথম পৃষ্ঠা

No. 82.

From Baboo Bunkim Chunder Chatterjee
Deputy Collector of Jessore
To
F. R. Cockerell Esquire
Offg Collector of Midnapore
Dated Nugwan the 9th February 1860
Sir,

I have the honor to report that I have this day taken charge of the Nugwan Office. The amount of Cash balance in hand is Rs. 5 .. 2/2.

I have the honor to be
Sir
Your most Obedt Servant
Bunkim Chunder Chatterjee
Deputy Collector

সরকারি চিঠি ( ১৮৬০ )

বঙ্কিমচন্দ্রের হস্তাক্ষরের নমুনা নিম্নে দিলাম। পত্রখানি তিনি আমায় ১২৯৯ সালে লিখিয়াছিলেন। আমি তখন মেদিনীপুরে — বঙ্কিমচন্দ্র কলিকাতায়।

কল্যাণবরেষু

তোমার কাজ কর্ম্মে পদোন্নতি হইয়াছে শুনিয়া আনন্দিত হইলাম। আমার পীড়া [illegible] হইয়াছে। [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] ২৮ [illegible]

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শচীশচন্দ্রকে লেখা চিঠি

সুহৃদ্বরেষু—

আপনার প্রণয়োপহার স্বরূপ প্রেরিত দুইখানি পাইয়াছি ও অপর দুইখানি পাইয়াছি। শীঘ্র প্রত্যুত্তর দিতে নিজ দুঃস্বাস্থ্যপ্রাপ্তির অবসাদ ও অবসর উত্তর লিখিতে পারি নাই। অপরাধ মার্জনা করিবেন।

কমলাকান্তের দ্বিতীয় সংস্করণ এতৎসঙ্গে আপনার নিকট পাঠাইবার কলিকাতায় আমার লোককে লিখিয়াছি।

ভরসা করি আপনার শারীরিক মঙ্গল

ইতি ২ অগ্রহায়ণ

শ্রী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

রামদাস সেনকে লেখা চিঠি

Letters
on
Hinduism
Letter I Introductory

My dear J*******

I have undertaken to give you an exposition of my views regarding Hinduism in a number of letters, which I promise at the outset, shall be as few as ~~possible~~ the subject admits. The necessity that there exists of bringing the same views before ~~the~~ others of my educated countrymen has compelled me to travel beyond the ~~original scope~~ limits to which the controversy between yourself and me would have restricted them,

পাণ্ডুলিপি-চিত্র : **Letters on Hinduism**

Not merely the Pincott of to-day, but any thoughtful person from the direction of Europe, who has considered the moral condition of the inhabitants of India, has had to certify to their good morals, and their progress in virtue. Recall to mind that ancient story, the scene where the learned Dandin stood before the great hero Alexander. In that thick lonely grove, under the shadow spreading tree, half reclined on that bed of withered grass and leaves, the learned

described

Acharya

Acharya

সংশোধিত প্রুফ

# বঙ্কিম-জীবনী

## সূচনা

আমার মনে হয়, পিতৃলোকে সময় সময় বিপ্লব উপস্থিত হয়। সেই বিপ্লবের ফলে মহাপ্রতিভাসম্পন্ন ব্যক্তিরা—যাঁহারা পৃথিবীতে একদিন জন্মগ্রহণ করিয়াছিলেন, তাঁহারা—সমসময়ে পিতৃলোক ত্যাগ করিয়া পুনরায় ধরাধামে অবতীর্ণ হন। এইরূপে পৃথিবীতে সময় সময় প্রতিভার স্রোত বহিয়া যায়। আমরা দেখিতে পাই, এইরূপ একটা তরঙ্গ উঠিয়া একদিন উজ্জয়িনী-তট প্লাবিত করিয়াছিল। সেই তরঙ্গশিরে কালিদাস, বররুচি, বেতাল-ভট্ট, ঘটকর্পর, শঙ্কু, বরাহমিহির প্রভৃতি ভাসিতে ভাসিতে আসিয়া ভারতবর্ষ সমুজ্জ্বল করিয়াছিলেন। তাঁহারাই হয়ত ভাসিতে ভাসিতে যুগযুগান্তরের পর ইংলণ্ডের তটে উপনীত হইয়া রাজ্ঞী এলিজ্যাবথের রাজত্বকাল চিরস্মরণীয় করিয়া গিয়াছেন। বাঙ্গালার দিকে চাহিয়া দেখিলে আমার মনে হয়, এইরূপ একটা তরঙ্গশিরে জয়দেব, চণ্ডীদাস, বিদ্যাপতি ভাসিতে ভাসিতে আসিয়া পুণ্যময় বাঙ্গালার তট উজ্জ্বল করিয়াছিলেন। তা'র পর ধর্ম্মের স্রোত প্রবাহিত হইল। মহাপ্রেমিক, বিশ্বশিক্ষক, প্রেমাবতার শ্রীশ্রীচৈতন্যদেবকে আশ্রয় করিয়া কত সার্ব্বভৌম, কত রঘুনন্দন, কত রঘুনাথ মুকুলিত হইল।

তাহার পর কিছু কাল ধরিয়া অনন্ত জলধিগর্ভে আর তেমন তরঙ্গ উঠিল না, আমরা উৎসুকনয়নে চাহিয়া রহিলাম—শুধু একটা চাঞ্চল্য পরিদৃষ্ট হইল। কিন্তু সে পৃথিবী-পরিপ্লাবী, প্রতিভা-বাহী তরঙ্গ দেখিলাম না। এইরূপে কিছুকাল অতীত হইল। তাহার পর সহসা একদিন সিন্ধুবক্ষ আলোড়িত হইয়া উঠিল—বিদীর্ণ জলধিবক্ষে প্রতিভার তরঙ্গ ছুটিল। দেখিলাম—রামপ্রসাদ সেন, ভারতচন্দ্র রায়, বাণেশ্বর বিদ্যালঙ্কার, রামমোহন রায় প্রভৃতি বাঙ্গালার বক্ষে ভাসিয়া উঠিতেছেন।

তরঙ্গ-বিক্ষিপ্ত রত্নরাজি বেলাভূমি হইতে কুড়াইয়া গৃহে আনিতে না আনিতে গুরুগম্ভীর অম্বর-বিদারী গর্জ্জন পশ্চাতে শুনিলাম। ফিরিয়া দেখিলাম, পৃথিবী ও আকাশের সঙ্গমস্থল হইতে উত্থিত হইয়া এক মহাকায় তরঙ্গ বাঙ্গালার দিকে ছুটিয়া আসিতেছে। আশাকুলিত হৃদয়ে বেলা-ভূমি অভিমুখে আবার ছুটিলাম। দেখিলাম, উৎক্ষিপ্ত তরঙ্গশিরে ঈশ্বর গুপ্ত, বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র, মধুসূদন, হেমচন্দ্র, ভূদেব, গিরিশচন্দ্র, কেশবচন্দ্র, দীনবন্ধু, গোবিন্দরায়, নবীনচন্দ্র প্রভৃতি উপবিষ্ট রহিয়াছেন। কেহ কাঁচড়াপাড়ায়, কেহ বীরসিংহ গ্রামে, কেহ কাঁটালপাড়ায়, কেহ সাগরদাঁড়ি গ্রামে, কেহ গুলিটায়, কেহ কলিকাতায়, কেহ নয়াপাড়ায়, সুবিধা ও সুযোগ মত অবতীর্ণ হইলেন। কাহারও ললাটে প্রভাকর, কাহারও নয়নে অশ্রুধারা, কাহারও হৃদয়ে স্বদেশপ্রীতি, কাহারও কণ্ঠে বৈজয়ন্ত-প্রতিঘাতী ভেরীনিনাদ, কাহারও মানসপটে

দশমহাবিদ্যার অতুলনীয় রূপ, কাহারও হস্তে "বিশ্বনাথ ট্রাষ্টিফণ্ড"-অঙ্কিত পতাকা, কাহারও পদতলে নাট্যসিংহাসন, কাহারও আলিঙ্গন-বদ্ধ বাহুপাশে "সমাজ", কাহারও উদ্যতহস্তে নীলকর-মথন দণ্ড, কাহারও কণ্ঠে যমুনার কুলু কলু ধ্বনি, কাহারও হস্তে রৈবতক-কুরুক্ষেত্রের পাঞ্চজন্য শঙ্খ।

বাঙ্গালার এই পরিপ্লাবন—এই প্রতিভা-তরঙ্গের গর্জ্জন, পৃথিবীর পশ্চিম তটেও প্রতিঘাত হইয়াছিল। শক্তি-উপাসক মহা-বৈষ্ণবের বন্দে মাতরম্ ধ্বনি, কোটি কণ্ঠে বাহিত হইয়া সুদূর নীলাম্বুরাশি সমুচ্ছ্বসিত করিয়া তুলিয়াছিল। কিন্তু—কিন্তু যাঁহাদের তূর্য্যনিনাদে সমগ্র বঙ্গ, সমগ্র ভারত প্রকম্পিত হইয়াছিল, আজ তাঁহাদের কয়জন আছেন?—আজ তাঁহাদের কয়জন অনাথ কাঙ্গালের অশ্রুমোচন করিতে, অজ্ঞকে কৃষ্ণভক্তি দান করিতে, জীমূতমন্দ্রে নির্জ্জীব হৃদয় অনুপ্রাণিত করিতে এ জগতে অবস্থান করিতেছেন? তাঁহাদের সকলেই আমাদের ত্যাগ করিয়া মহাপ্রস্থান করিয়াছেন। আর কি তাঁহারা ফিরিয়া আসিবেন না? আমরা ব্যাকুলনয়নে আকাশ পানে চাহিয়া আছি, আর কি প্রতিভার তরঙ্গ বাঙ্গালায় প্রবাহিত হইবে না?

# বঙ্কিম-জীবনী

## প্রথম খণ্ড

### কাঁটালপাড়া

জেলা চব্বিশ পরগণার নাম অনেকেই শুনিয়া থাকিবেন। বারাসত এই জেলার অন্তর্গত। পূর্ব্বে বারাসত একটি জেলা ছিল, এক্ষণে একটি মহকুমা মাত্র। বারাসত হইতে কয়েক ক্রোশ দূরে কাঁটালপাড়া অবস্থিত।

কাঁটালপাড়া একখানি ক্ষুদ্র গ্রাম। কলিকাতা হইতে বেশী দূর নয়,—বার ক্রোশ মাত্র। রেলে এক ঘণ্টার পথ। কাঁটালপাড়ার পশ্চিম প্রান্তে গঙ্গা, উত্তরে নৈহাটী, দক্ষিণে ভাটপাড়া বা ভট্টপল্লী, পূর্ব্বে দেলপাড়া। ইষ্টার্ণ-বেঙ্গল রেলপথ, কাঁটালপাড়াকে দ্বিখণ্ড করিয়া চলিয়া গিয়াছে। পূর্ব্বাংশে চট্টোপাধ্যায়-বংশের বাস—পশ্চিমাংশে, গঙ্গার দিকে অন্যান্য ভদ্রলোকের বাস। এক্ষণে নৈহাটী ষ্টেশন যে স্থানে অবস্থিত,—সে স্থান কাঁটালপাড়ারই অন্তর্গত।

গঙ্গার এক পারে কাঁটালপাড়া—অপর পারে চুঁচুড়া। চুঁচুড়ায় স্বর্গীয় ভূদেবচন্দ্রের বাসস্থান, কাঁটালপাড়ায় বঙ্কিমচন্দ্রের জন্মস্থান। আর একদিন, প্রায় দুই শত বর্ষ পূর্ব্বে দেখিয়াছিলাম, গঙ্গার এক পারে ভারতচন্দ্র রায়, অপর পারে রামপ্রসাদ সেন। তার আগে, চারি শত বর্ষ পূর্ব্বে দেখিয়াছিলাম, গঙ্গার এক কূলে কাশীরাম দাস, অপর কূলে কৃত্তিবাস। আরও একটু দূরে—অজয়ের কূলে, এক-দিকে জয়দেব, অপরদিকে চণ্ডীদাসকে দেখিয়াছিলাম। চুঁচুড়া কাঁটালপাড়া, পাণ্ডুয়া হালিসহর, সিঙ্গি ফুলিয়া, কেন্দুবিল্ব নান্নুর ধ্বংস হইয়া যাইতে পারে, কিন্তু যে সকল মহাপ্রতিভাসম্পন্ন ব্যক্তি তথায় জন্মগ্রহণ করিয়াছিলেন, তাঁহাদের নাম কোনও কালে বিলুপ্ত হইবে না।

কাঁটালপাড়া কত দিনের, তা' জানি না। কেমন করিয়া নামের সৃষ্টি হইল তাহাও বলিতে পারি না। কতকগুলি কাঁটাল গাছ আছে বটে, কিন্তু নিকটবর্ত্তী অন্যান্য গ্রামে যা' আছে, তদপেক্ষা কোনও মতে বেশী হইবে না। তবে পুরাকালে কি ছিল, তাহা বলিতে পারি না।

কাঁটালপাড়ার দ্রষ্টব্য বড় একটা কিছুই নাই। অর্জ্জুনা দীঘি সম্বন্ধে একটা কিংবদন্তী আছে। আমরা পুরুষানুক্রমে শুনিয়া আসিতেছি, নবাব সিরাজউদ্দৌলা কলিকাতা জয় করিতে যাইবার সময় অর্জ্জুনার সন্নিকটে সসৈন্যে ছাউনি করিয়া-ছিলেন। রঘুদেব ঘোষাল নবাবসৈন্যের রসদ সংগ্রহ করিয়া নবাবের আনুকূল্য

করিয়াছিলেন।

আর দেখিবার আছে,—রাধাবল্লভ জীউ বিগ্রহ। তাঁহার সম্বন্ধে একটা গল্প আছে। সে আজ বহুদিনের কথা। আমি দেড় শত বর্ষের আগেকার কথা বলিতেছি। তখন বাঙ্গালার সিংহাসনে আলিবর্দ্দি খাঁ অধিষ্ঠান করিতেছেন। ইংরাজ কলিকাতায় কুঠী নির্ম্মাণ করিয়া ভারতব্যাপী রাজ্যের সূচনা করিতেছেন। মির্জাফর তখন সামান্য সেনানী। সিরাজউদ্দৌলা বালক মাত্র।

সে সময় আমাদের পূর্ব্বপুরুষ রামজীবনের শ্বশুর রঘুদেব ঘোষাল কাঁটালপাড়ার মধ্যে জনৈক সঙ্গতিপন্ন সম্ভ্রান্ত ব্যক্তি। কিন্তু তাঁহার গৃহ তখন ক্ষুদ্র, আড়ম্বরশূন্য,—বর্ত্তমান চট্টোপাধ্যায় গৃহ হইতে কিঞ্চিৎ দূরে, পূর্ব্বদিকে অবস্থিত ছিল। তাঁহার ঠাকুরমন্দির বা অতিথিশালা ছিল বলিয়া শুনি নাই। কিন্তু বাগান ও পুষ্করিণী যথেষ্ট ছিল। বহুকালের অর্জ্জুনা দীঘি তখন ঘোষাল মহাশয়ের সম্পত্তি।

এমনিই দিনে—১৭৪৮ খৃষ্টাব্দে—একদা অপরাহ্নে জনৈক জটাজুটধারী সন্ন্যাসী কাঁটালপাড়ায় আসিয়া উপনীত হইলেন। অতিথিশালা নাই, সন্ন্যাসী বাধ্য হইয়া পুষ্করিণী তটে তরুচ্ছায়াতলে বিশ্রামার্থ উপবেশন করিলেন। তাঁহার কাঁধের উপর একটি দীর্ঘবিলম্বিত ঝুলি। ঝুলির ভিতর রাধাবল্লভজীউ ছিলেন। সন্ন্যাসী ঝুলিটি নামাইয়া তরুচ্ছায়ায় উপবেশন করিলেন।

বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ সহোদর শ্যামাচরণ, রাধাবল্লভ প্রাপ্তি সম্বন্ধে স্বহস্তে যাহা লিপিবদ্ধ করিয়া গিয়াছেন, তাহা উদ্ধৃত করিয়া দিলাম।—

"নারায়ণ ব্রহ্মচারী নামক কোনও সন্ন্যাসী, রাধাবল্লভ বিগ্রহকে আপন ঝুলিতে রাখিয়া দেশ-বিদেশ ঘুরিয়া বেড়াইতেন। তাঁহার মৃত্যুর পর তাঁহার সহোদর ভ্রাতা বলরাম ব্রহ্মচারী, উক্ত বিগ্রহ প্রাপ্ত হন। তিনিও তাঁহার সহোদরের ন্যায় ঠাকুরকে ঝুলিতে লইয়া দেশভ্রমণ করিয়া বেড়াইতেন। একদা তিনি ঘুরিতে ঘুরিতে কাঁটালপাড়ায় আসিয়া উপস্থিত হ'ন। তথায় সাহার পুকুর নামে একটী জলাশয় ছিল। সেই জলাশয়ের পাড়ের উপর মাধবীবৃক্ষ-তলে ঠাকুর নামাইয়া ব্রহ্মচারী স্থানান্তরে গমন করেন। প্রত্যাগত হইয়া দেখেন, যে ঠাকুর পশ্চিমমুখী ছিলেন, সে ঠাকুর পূর্ব্বমুখী হইয়া দাঁড়াইয়া আছেন। তদ্দৃষ্টে তিনি চিন্তামগ্ন হইলেন। বুঝিলেন, ঠাকুরের তথায় অবস্থান করিতে বাসনা হইয়াছে। তিনি ঠাকুরকে তথায় রঘুদেব ঘোষালের তত্ত্বাবধানে রাখিয়া মুর্শিদাবাদ চলিয়া গেলেন। জানি না, নবাবের নিকট তিনি কি প্রার্থনা করিয়াছিলেন; কিন্তু নবাব তাঁহাকে কারারুদ্ধ করিলেন। নবাব কয়েক দিবস পরে ব্রহ্মচারীকে ছাড়িয়া কৃষ্ণনগরাধিপতিকে অনুজ্ঞা করেন, এই ব্রহ্মচারী যাহা প্রার্থনা করিবে তাহা গ্রাহ্য করিবে। রাজা কৃষ্ণচন্দ্র আজ্ঞা পাইয়া বলরাম ব্রহ্মচারীকে কাঁটালপাড়া গ্রামে দশ বিঘা ব্রহ্মোত্তর, দশ বিঘা দেবোত্তর, দশ বিঘা জমাই জমী দান করেন।

এই জমী পাইয়া ব্রহ্মচারী কাঁটালপাড়ায় ঘর বাঁধিলেন ও বাস করিতে

লাগিলেন। পরে পাট্টাদার দুর্গাপ্রসাদ চৌধুরীর পূর্ব্বপুরুষের নিকট যাইয়া লক্ষ্মণপুর, এবং দোগাছা দেবোত্তর লযেন। কিছুকাল পরে রঘুদেব ঘোষালকে মন্ত্র প্রদান করেন; এবং দেহান্তরের অনতিপূর্ব্বে তাঁহাকে ঠাকুর ও জমী-জমা দান করেন।"

তা'র কযেক বৎসব পবে বর্ত্তমান মন্দিব নির্ম্মিত হয। মন্দির-গাত্রে প্রস্তরফলকে দুই ছত্র লিখিত ছিল।—

বাণ সপ্ত কলা শকে
রঘুদেবেন মন্দিবম্।

ইহা হইতে বুঝা যাইতেছে যে ১৬৭৫ শকে রঘুদেব কর্ত্তৃক মন্দির নির্ম্মিত হইযাছিল। সে আজ ১৫৮ বৎসরের কথা।

১২৫৩ সালে মন্দিব ভাঙ্গিযা যায। পবে ১২৫৭ সালে পূজ্যপাদ যাদবচন্দ্র বহু অর্থব্যযে মন্দির সংস্কার কবিযা দেন।

এই রাধাবল্লভ কতদিনেব তাহা কেহ বলিতে পারে না,—কত সন্ন্যাসীর হাত ঘুরিযা অবশেষে চট্টোপাধ্যায বংশেব হাতে পডিযাছেন, তাহা নির্ণয করিয়া বলা অসম্ভব। বঙ্কিমচন্দ্র মধ্য জীবন হইতে রাধাবল্লভের ভক্ত হইয়া পডিযাছিলেন।

রাধাবল্লভ জীউ সম্বন্ধে শ্রদ্ধাস্পদ শ্রীযুত হরপ্রসাদ শাস্ত্রী মহামহোপাধ্যায় মহাশয় যাহা লিখিযা গিযাছেন, তাহা নিম্নে উদ্ধৃত করিলাম।—

"বঙ্কিমবাবুর বাডী আমার বাডী হইতে বেশী দূর নয়। নৈহাটি ষ্টেসন হ'তে তাঁর বাটী যতটুকু দক্ষিণ, আমার বাডী প্রায তত্‌টুকু উত্তর-পশ্চিম। তাঁদের বাডীতে রাধাবল্লভ বিগ্রহ আছে, খুব জ াঁকাল নিত্য-ভোগ হয, রোজ দশ সের চাল রান্না হয়, আর নয় সিকা করিয়া নিত্য বাজার খরচ বন্দোবস্ত আছে। শুনিয়াছি মুড়াগাছা পরগণায় রাধাবল্লভের খুব বড একটা তালুক আছে। তারই মুনাফা হ'তে তাঁহার সেবা চলে। দুইঘর চাটুয্যে মহাশযরা রাধাবল্লভের সেবাইতে, একঘর ফুলে, আর একঘর বল্লভী। বঙ্কিমবাবুরা ফুলে। চাটুয্যে মহাশযদের সেবার জন্য কিছু দিতে হয় না। কেবল উহ দের মধ্যে যাঁহাদের অবস্থা তত ভাল নয়, ভোগের এক অংশ তাঁহাদের বাডীতে যায়। অনেক গরীব দুঃখী লোক মধ্যে মধ্যে রাধাবল্লভের প্রসাদ পায়। রাধাবল্লভের বারমাসে তের পার্ব্বণ হয়। কিন্তু রথে খুব জ াঁক হয। রথখানি পিতলের, বেশ বড। বারমাস রথখানি গোলপাতার ছাউনিতে ঢাকা থাকে। রথের সময় উহা বাহির করিয়া ঘষে মেজে চক্‌চকে করিয়া লওয়া হয। রথের সময় বঙ্কিমবাবুদের বাডীর দক্ষিণে একটা খোলা জায়গায় বেশ একটী মেলা হয, প্রচুর পাকা কাঁটাল ও পাকা আনারস বিক্রী হয়, তেলেভাজা পাঁপোর ও ফুলুরির গাঁদি লাগিয়া যায়, আট দশখানা বড বড ময়রার দোকান বসে, গজা, জিলিপি, লুচি, কচুরি, মিঠাই, মিহিদানা, মুড়িমুড়কি, মটরভাজা চিঁড়ে, চিঁড়েভাজা যথেষ্ট থাকে। আগে খিরোর ও খাজা থাকিত; এখন আর সেগুলি দেখিতে পাওয়া যায় না। মেলায় মণিহারী দোকান অনেকগুলি থাকে। তাহাতে নানারকম বাঁশী, কাগজের পুঁতুল, কাঠির উপর

লাফ দেওয়া হনুমান্, কটকটে ব্যাঙ্ কিনিতে পাওয়া যায়। এসব ত গেল ছেলেদের। বুড়োদের একটি বড় দরকারী জিনিস এই মেলায় বিক্রী হয়—নানারকম গাছের চারা ও কলম। আমাদের দেশে যাহারা বাগান করিতে চায়, তাহাদের চারা কিনিবার এই প্রধান সুযোগ। অনেক নারিকেলের চারা, আমের কলম, নেবুর কলম, সুপারির চারা, লকেট ফলের গাছ, গোলাপজামের গাছ, পিচের গাছ, সবেদার গাছ, ফলসার গাছ এবং গোলাপ যুঁই জাঁতি বেল নবমালিকা কামিনী গন্ধরাজ মুচুকুন্দ বক্ কুরচি কাঞ্চন টগর সিউলি প্রভৃতি নানা ফুলের চারা ও কলম পাওয়া যায়। মেলা আটদিন হয়। প্রথম প্রথম বলিয়া দিলে মালীরা, যে কোনও গাছের চারা চাওয়া যায়, আনিয়া দিতে পারে।

আগে পুঁতুল নাচের খুব ভাল ব্যবস্থা ছিল। প্রকাণ্ড এক দোচালার মধ্যে প্রায় চল্লিশ পঞ্চাশ রকমের পুঁতুল হইত। সীতার বিবাহ, লবকুশের যুদ্ধ, কালীয়দমন, এসব ত ছিলই; তার উপর একটা মোকদ্দমার সঙ্ ছিল—জজসাহেব বসেছেন, পেশকার কাগজ পেশ করিয়া দিল, কাঠগড়ায় আসামী থাকিল, সাক্ষীর জবানবন্দী হইল, উকীলের বক্তৃতা হইল, জজসাহেব রায় দিলেন, আসামীর ফাঁসী শাস্তি হইল, ফাঁসীও হইল। ফাঁসীকাঠে ঝুলিলে আসামীর কাপড়ের ভিতর দিয়া এক রকম পদার্থ বাহির হইতে দেখিয়া ছেলেরা হাসিয়া খুন হইত। আর এক রকম সঙ্ ছিল—আহ্লাদে পুঁতুল। তার এক গাল হাসি লাগিয়াই আছে। সে হাত পা নাড়ে আর হাসে। রাধাবল্লভের বাটীর গেটের বাহিরেই গুঞ্জবাড়ী, একখানা খুব বড় পাঁচচালা ঘর। গুঞ্জবাড়ী বলিলে অনেকেই মনে করেন কৃষ্ণ রথের সময় মাসীর বাড়ী যাইতেন; সেখানে অনেক ফুলের গাছ ছিল; কুঞ্জ ছিল; কুঞ্জ হইতে গুঞ্জবাড়ী হইয়াছে। কিন্তু সে কথাটা ঠিক্ নয়। গুঞ্জ শব্দের মূল গুণ্ডিচা, অর্থে কুঁড়ে ঘর, তামিল ভাষার শব্দ। উড়িয়ারা জগন্নাথকে গুণ্ডিচা বাড়ী লইয়া যায়, তাই দেখিয়া বাঙ্গালীরাও কৃষ্ণকে গুঞ্জবাড়ী লইয়া যায়। বঙ্কিমবাবুদের পাঁচচালায় কৃষ্ণ আটদিন থাকেন; দিনের বেলায় পুরুষেরা দর্শন করে, সন্ধ্যার পর নানা গ্রামের বৌ, ঝি, গিন্নীবান্নী, আধাবয়সী ও বুড়ীরা আসিয়া দেখিয়া যায়। রাধাবল্লভের পূজারি প্রায়ই একজন খুব বেশকার। নীলমণি ঠাকুর যে বেশ করিতেন, তাহা সত্য সত্যই বলিহারী যাই। বড় বড় যুঁইয়ের গড়ে দিয়ে কৃষ্ণ রাধা ত প্রায়ই ঢাকা থাকেন, তাহার উপর নানা রকম ফুলের গহনা, ফুলের মুকুট, ও ফুলের সাজ করিয়া দেওয়া হয়। সে সাজ দেখিয়া দেশশুদ্ধ লোক চমৎকার হইয়া যায়; কোন্ দিন কোন্ সাজ হবে, আগে বলিয়া দেওয়া হয়। যাহার যে সাজ দেখিবার ইচ্ছা, সে সেই দিন আসিয়া তাহা দেখিয়া যায়। তা ছাড়া ঘরটিকেও বেশ করিয়া ফুলের মালাটালা দিয়া সাজান হয়। এই ঘরের সামনে একখানি প্রকাণ্ড আটচালা, চারিদিক্ খোলা, কতকগুলি চৌকা থামের উপর দাঁড়াইয়া আছে। চালাখানি আগে খড় দিয়া ছাওয়া হইত,—এখন গোলপাতা দিয়া ছাওয়া হয়। এই আটচালায় রথের সময় যাত্রা, নাচ, গান, কীর্ত্তন

প্রভৃতি হইত। এখন দুই একদিন যাত্রা হয় মাত্র, আগে আটদিনই খুব জমজমাট থাকিত।”

## বংশ-পরিচয়

বংশ পরিচয় দেওয়া প্রয়োজন বোধে আমি দক্ষ হইতে পরিচয় দিলাম :





জগন্নাথ
শ্রীগর্ভ ( চৈতন্যদেবের সমকালীন )
ভগবান্
অবসথী গঙ্গানন্দ
কৃষ্ণবল্লভ
নন্দগোপাল বা নন্দকিশোর
রামকান্ত
রামজীবন ( ভঙ্গ )
রামহরি
জগন্নাথ
শিবনারায়ণ
জয়নারায়ণ
৺কাশী
৺যাদবচন্দ্র
৺নবকৃষ্ণ
৺শ্যামাচরণ
৺সঞ্জীবচন্দ্র
৺বঙ্কিমচন্দ্র
৺পূর্ণচন্দ্র
জ্যোতিশ্চন্দ্র
৺কৃষ্ণচন্দ্র
শচীশচন্দ্র
বিপিন
৺নলিন
মাধুরী
হেমলতা
পূর্ণিমা
৺শরৎকুমারী
৺নীলাব্জকুমারী
৺উৎপলকুমারী

তোমারই প্রতিমা গড়ি মন্দিরে মন্দিরে !"

বাঙ্গালার লতাটি পাতাটি পর্য্যন্ত বঙ্কিমচন্দ্রের প্রিয়। সেই লতা পাতা দিয়া সাজাইয়া তিনি তাঁহার উপাস্য দেবীর রূপ বর্ণনা করিতেছেন ;-

"সুজলাং সুফলাং মলয়জশীতলাং
শস্যশ্যামলাং মাতরম্।
শুভ্র-জ্যোৎস্না-পুলকিত যামিনীম্
ফুল্লকুসুমিতদ্রুমদলশোভিনীম্
সুহাসিনীং সুমধুরভাষিণীম্
সুখদাং বরদাং মাতরম্।"

কিন্তু এ ভক্তি নিষ্কাম নয। নিষ্কাম ভক্তির কথা কমলাকান্তের মুখেও শুনিলাম না। তবে কোথায শুনিতে পাইব ? নিষ্কাম হইবার দিন বুঝি আজিও আমাদের আসে নাই। তবু কমলাকান্ত যাহা বলিতেছে, তাহা অতি সুন্দর। কমলাকান্ত বলিতেছে, "দেখিলাম অকস্মাৎ কালের স্রোত দিগন্ত ব্যাপিযা প্রবল বেগে ছুটিতেছে—অনন্ত, অকূল অন্ধকারে, বাত্যাবিক্ষুব্ধ তরঙ্গসঙ্কুল সেই স্রোত—মধ্যে মধ্যে উজ্জ্বল নক্ষত্রগণ উদয হইতেছে. নিবিতেছে—আবার উঠিতেছে। আমি নিতান্ত একা বলিয়া ভয করিতে লাগিল—নিতান্ত একা—মাতৃহীন—'মা ! মা !' করিয়া ডাকিতেছি। আমি এই কাল-সমুদ্রে মাতৃসন্ধানে আসিয়াছি। কোথা মা ! কই মা আমার ? কোথায় কমলাকান্ত-প্রসূতি বঙ্গভূমি। এ ঘোর কাল-সমুদ্রে কোথায় তুমি ? সহসা স্বর্গীয বাদ্যে কর্ণরন্ধ্র পরিপূর্ণ হইল—দিঙ্মণ্ডলে প্রভাতারুণের উদয়বৎ লোহিতোজ্জ্বল আলোক বিকীর্ণ হইল—স্নিগ্ধ মন্দ পবন বহিল—সেই তরঙ্গসঙ্কুল জলরাশির উপরে, দূরপ্রান্তে দেখিলাম—সুবর্ণমণ্ডিতা এই সপ্তমীর শারদীয় প্রতিমা। জলে হাসিতেছে, আলোক বিকীর্ণ করিতেছে। এই কি মা ? হ্যাঁ, এই মা। চিনিলাম, এই আমার জননী জন্মভূমি—এই মৃন্ময়ী মৃত্তিকারূপিণী—অনন্তরত্নভূষিতা, এক্ষণে কালগর্ভে নিহিতা। রত্নমণ্ডিত দশভুজ দশ দিক্—দশদিকে প্রসারিত, তাহাতে নানা আয়ুধরূপে নানা শক্তি শোভিত ; পদতলে শত্রু বিমর্দ্দিত—পদাশ্রিত বীরজন-কেশরী শত্রুনিষ্পীড়নে নিযুক্ত। এই মূর্ত্তি এখন দেখিব না—আজি দেখিব না—কাল দেখিব না—কালস্রোত পার না হইলে দেখিব না—কিন্তু একদিন দেখিব—দিগ্‌ভুজা, নানা প্রহরণপ্রহারিণী, শত্রুমর্দ্দিনী, বীরেন্দ্রপৃষ্ঠবিহারিণী, দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী, বামে বাণী বিদ্যা-বিজ্ঞানমূর্ত্তিময়ী, সঙ্গে বলরূপী কার্ত্তিকেয়, কার্য্যসিদ্ধিরূপী গণেশ, আমি সেই কালস্রোতমধ্যে দেখিলাম, এই সুবর্ণময়ী বঙ্গপ্রতিমা।"

অতি সুন্দর। ভক্তিতে আপ্লুত না হইলে কেহ এমনটা লিখিতে পারে না। বঙ্কিমচন্দ্র একবার কর্ম্মবীররূপে 'আনন্দমঠে' দেখা দিয়াছিলেন। আর একবার কমলাকান্তরূপে জন্মভূমি চরণে ভক্তি, অশ্রু উপহার দিয়াছিলেন। বঙ্কিমচন্দ্রের সে রূপ—সে সত্যানন্দ, সে কমলাকান্ত-রূপ অঙ্কনে আমি অসমর্থ। দেশ কালও তেমন নয়।

"বঙ্গদেশের কৃষক" "বাঙ্গালীর উৎপত্তি," "ভারত কলঙ্ক" প্রভৃতি অত্যুপাদেয় প্রবন্ধনিচয় বঙ্কিমচন্দ্রের স্বদেশপ্রীতির পরিচয় দিতেছে। তাঁহার স্বদেশপ্রেমের বিশেষ পরিচয় দেওয়া এক্ষণে নিরাপদ নহে। তিনি বলিতেন, যাহার স্বদেশ-প্রীতি নাই, তাহার ধর্ম্ম নাই,—মনুষ্যত্ব নাই—সে সকলের ঘৃণ্য।

সমালোচক বঙ্কিমচন্দ্র

অর্দ্ধশতাব্দীর মধ্যে বঙ্কিমচন্দ্র-তুল্য সমালোচক বাঙ্গালায় জন্মগ্রহণ করিয়াছেন বলিয়া মনে হয় না। এই সমালোচকের আসন এক্ষণে শূন্য হইয়াছে বলিয়া শ্রীযুক্ত রবীন্দ্রনাথ কত আক্ষেপ করিয়াছেন। তিনি লিখিয়াছেন ;—

"বঙ্কিম যে দিন সমালোচকের আসন হইতে অবতীর্ণ হইলেন, সে দিন হইতে এ পর্য্যন্ত আর সে আসন পূর্ণ হইল না। এখনকার অরাজকতার চিত্র মনের মধ্যে অঙ্কিত করিয়া লইলে পাঠকগণ বুঝিতে পারিবেন, সাহিত্য-সিংহাসনে কে আমাদের রাজা ছিলেন, এবং তাঁহার অভাবে শাসনভার গ্রহণ করিবার যোগ্য ব্যক্তি কেহই উপস্থিত নাই।" *

বঙ্কিমচন্দ্র তীব্র সমালোচক ছিলেন। কখনও কাহারও খাতির রাখিয়া কথা কহিতেন না, এজন্য সময় সময় গালি খাইতে হইয়াছে—লোকের বিরাগভাজন হইতে হইয়াছে, তবু তিনি কখন পথভ্রষ্ট হয়েন নাই। কি প্রকারে তাঁহাকে গালি খাইতে হইয়াছিল, তাহা একটা দৃষ্টান্ত দ্বারা বুঝাইয়া দিব।

একখানি নাটক 'বঙ্গদর্শনে' সমালোচনার্থ প্রেরিত হয়। বঙ্কিমচন্দ্র বঙ্গদর্শনে এই নাটকখানির কিছু তীব্র সমালোচনা করিয়াছিলেন। যিনি নাটক লিখিয়াছিলেন তিনি স্থির জানিতেন যে, তাঁহার নাটকখানি অত্যুপাদেয় গ্রন্থবিশেষ। সুতরাং বঙ্কিমচন্দ্রের সমালোচনা তাঁহার প্রীতিকর হইল না। যে ব্যক্তি তাঁহার নাটকখানির অপ্রশংসা করিয়াছে, তাহাকে গালি দিবার অভিপ্রায়ে তিনি এক আত্মীয়ের শরণাগত হইলেন। এই আত্মীয়ের একখানি কাগজ ছিল। কাগজের নাম—'বসন্তক'। কাগজখানি দেশমধ্যে কিছু প্রসিদ্ধিলাভ করিয়াছিল। তাহাতে ভাল ভাল ছবি থাকিত। বিলাতের 'পঞ্চ' কাগজ লোককে ঠাট্টা বিদ্রূপ করিয়া যে রকম কার্টুন (cartoon) দেয়, বসন্তকও সেই প্রকার ছবি দিয়া লোককে ঠাট্টা বিদ্রূপ করিতেন। বসন্তক-সম্পাদক রোরুদ্যমান আত্মীয়ের চোখের জল মুছাইয়া দিয়া 'বসন্তকে' এক ছবি বাহির করিলেন। সাহিত্যক্ষেত্র নাম দিয়া তিনি একটি ক্ষেত্র আঁকিলেন। সেই ক্ষেত্রে একটি প্রকাণ্ডকায় ষণ্ড ও কয়েকটি ভেক অঙ্কিত হইল। ষাঁড়ের পার্শ্বদেশে লেখা হইল,—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর। আর একটি ক্ষুদ্র ভেকের বক্ষের উপর লিখিত হইল, —"বঙ্গদর্শন।" এইরূপে সমালোচক-শ্রেষ্ঠ বঙ্কিমচন্দ্রকে কর্ত্তব্যানুরোধে গালি খাইতে হইয়াছিল।

সূক্ষ্মদর্শী কবি রবীন্দ্রনাথ তাই বুঝি লিখিয়াছিলেন—"বঙ্কিমচন্দ্রের উপর একদল

* সাধনা।

লোকের সুতীব্র বিদ্বেষ ছিল, এবং ক্ষুদ্র যে লেখকসম্প্রদায় তাঁহার অনুকরণের বৃথা চেষ্টা করিত, তাহারাই আপন ঋণ গোপন করিবার প্রয়াসে তাঁহাকে সর্ব্বাপেক্ষা অধিক গালি দিত।

"মনে আছে, বঙ্গদর্শনে যখন তিনি সমালোচক-পদে আসীন ছিলেন, তখন তাঁহার ক্ষুদ্র শত্রুর সংখ্যা অল্প ছিল না। শত শত অযোগ্য লোক তাঁহাকে ঈর্ষা করিত। এবং তাঁহার শ্রেষ্ঠত্ব অপ্রমাণ করিবার চেষ্টা করিতে ছাড়িত না।

"ছোট ছোট দংশনগুলি যে বঙ্কিমচন্দ্রকে লাগিত না তাহা নহে, কিন্তু কিছুতেই তিনি কর্ত্তব্যে পরাঙ্মুখ হন নাই! তাঁহার অজেয় বল, কর্ত্তব্যের প্রতি নিষ্ঠা এবং নিজের প্রতি বিশ্বাস ছিল।" *

"উত্তর চরিত" সমালোচনা করিয়া বঙ্কিমচন্দ্র দেখাইয়াছেন, কিরূপে গ্রন্থ সমালোচনা করিতে হয়। এরূপ সমালোচনা বোধ হয় বাঙ্গালা ভাষায় আর কখন লিখিত হয় নাই।

বাবু জ্ঞানেন্দ্র লাল রায় লিখিয়াছেন ;—

"দেশের ভিতর বঙ্কিম বাবু অদ্বিতীয় সমালোচক ছিলেন, এ বিষয়ে সংশয় নাই। তাঁহার সমালোচনা অনেক সময় অতি তীব্র হইত। কিন্তু তিনি শত্রুতা বা দ্বেষে কখন তাঁহার লেখনীকে বিষপ্রদীপ্ত করেন নাই, এবং মিত্রতাতে কখন অনুচিত প্রশংসা করেন নাই। সাহিত্যের এজলাসে বঙ্গদর্শনের চৌকিতে বসিয়া, তিনি স্বাধীন ও অপক্ষপাতভাবে রায় ফয়শালা লিখিতেন। আবার কেহ তাঁহার নিজের লেখার প্রতিকূল সমালোচনা করিলে তাহাতে তিনি চটিয়া লাল হইতেন না, বরঞ্চ বিশেষ উদারতা দেখাইতেন। প্রায় ৯ বৎসর হইল, তিনি 'সুখস্ফূর্ত্তি ও অনুশীলন' বিষযে একটি প্রবন্ধ লেখেন। আমি 'নব্যভারতে' তাহার প্রতিবাদ করিয়াছিলাম এবং আমার বিবেচনায় তাঁহার যে গুলি ভ্রম, তাহা দেখাইবার চেষ্টা করিয়াছিলাম। এই প্রবন্ধে আমার নাম প্রকাশ করি নাই, 'মীমাংসা-প্রার্থী' বলিয়া নাম স্বাক্ষর করিয়াছিলাম। এই প্রবন্ধ প্রকাশ করিবার কয়েকদিন পরে আমি বঙ্কিম বাবুর সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলাম। তিনি এইবার আমার প্রতি পূর্ব্বের অপেক্ষা অধিক যত্ন ও স্নেহ প্রকাশ করিলেন। আমি তাহাতে মনে করিলাম, বঙ্কিম বাবু জানেন না যে, আমি মীমাংসা-প্রার্থী নাম লইয়া তাঁহার প্রবন্ধের নিন্দা করিয়াছি। একটু কথার পর তিনি বলিলেন, "তুমিই কি মীমাংসা-প্রার্থী?" ইহার পূর্ব্বে—'বঙ্গবাসীতে' তাঁহার রচনার কোন কোন ভাবের বিরুদ্ধে আমি তীক্ষ্ণ ভাষা প্রয়োগ করিয়াছিলাম। কিন্তু তাহাতেও অভ্রভেদী ভূধর, অটল বঙ্কিম বাবুর স্নেহ ও অনুগ্রহ আমার প্রতি কখনও ন্যূন হয় নাই।" **

* সাধনা।

** নব্যভারত

বাঙ্গালা সাহিত্য সম্বন্ধে বঙ্কিমচন্দ্র একটি প্রবন্ধ লিখিয়াছিলেন ইংরাজী ভাষায়। তাহার বঙ্গানুবাদ নিম্নে প্রদত্ত হইল।

গ্রন্থকারগণের মধ্যে অতঃপর মাইকেল মধুসূদন দত্তের কথাই প্রথম বিবেচ্য। তিনি বিস্তর কবিতা ও নাটকের প্রণেতা। বোধ হয়, আর কোনও লেখকের দোষ গুণ সম্বন্ধে এত মতভেদ দৃষ্ট হয় না। কোনও কোনও ভাববিহ্বল সমালোচক তাঁহাকে কালিদাসের সহিত তুলনীয় বলিযা বিবেচনা করেন; আবার কেহ কেহ তাঁহাকে অতি নিকৃষ্ট লেখক বলিযা তাঁহার প্রতি অবজ্ঞা প্রদর্শন করেন। আমরা উক্ত দুই শ্রেণীব সমালোচকগণের মধ্যে কোনও শ্রেণীর সমালোচকের সহিত একমত হইতে পারি না। তাঁহার রচনায় বিশিষ্ট গুণ আছে, স্বীকার করি; কিন্তু তাহা বলিয়া আমরা মহাকবিদিগের মধ্যে তাঁহাকে আসন প্রদান করিতে প্রস্তুত নহি। বাঙ্গালা ভাষায় কতকগুলি নূতন পরিবর্ত্তন ও অমিত্রাক্ষর ছন্দের প্রবর্ত্তনের জন্য তাঁহাকে অনেক কটু সমালোচনা সহ্য করিতে হইয়াছে; কিন্তু বাঙ্গালা সাহিত্যে তাঁহার ন্যায্য স্থান বোধ হয় সকলের উপরে।

তাঁহার কাব্যগ্রন্থ—'মেঘনাদবধ', 'তিলোত্তমাসম্ভব', 'বীরাঙ্গনা' এবং 'ব্রজাঙ্গনা'। প্রথমোক্ত দুইখানি যে শ্রেণীর কাব্য, তাহা য়ুরোপে 'এপিক্' নামে ও ভারতবর্ষে 'মহাকাব্য' নামে অভিহিত হইয়া থাকে। দুইখানিই অমিত্রাক্ষর ছন্দে রচিত। বাঙ্গালা ভাষায় এইরূপ রচনা এই প্রথম। দুইখানির মধ্যে 'তিলোত্তমা' প্রথমে রচিত; কিন্তু 'মেঘনাদবধ'ই দত্ত সাহেবের সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ গ্রন্থ। যে রামায়ণ হইতে ভারতীয় বহু কবি রসসঞ্চয় করিযা কৃতী হইয়াছেন, গ্রন্থের বিষয়টি সেই 'রামায়ণ' হইতেই গৃহীত—রাবণের সহিত রামের যে যুদ্ধ হয়, তাহাতে রাবণের পুত্রদিগের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ বীর ও যোদ্ধা মেঘনাদ রামানুজ লক্ষ্মণ কর্ত্তৃক নিহত হন। আখ্যানবস্তুটি এই। কিন্তু দত্ত সাহেব বাল্মীকির নিকট গল্পটি অপেক্ষা অন্যান্য বিষয়ে অধিকতর ঋণী আছেন। তথাপি কাব্যখানি প্রারম্ভ হইতে শেষ পর্য্যন্ত তাঁহার নিজস্ব। দৃশ্যাবলী, পাত্রপাত্রীগণের চরিত্র-চিত্র, ঘটনাসংস্থান, এবং অবান্তর ক্ষুদ্র ঘটনাগুলি অনেক অংশে দত্ত সাহেবের নিজস্ব সৃষ্টি। উহাদের উদ্ভাবনে ও ক্রম-পরিণতিতে দত্ত সাহেব উচ্চ অঙ্গের কলাকুশলতা প্রদর্শিত করিয়াছেন। আমাদের যেটুকু স্থান আছে, তাহাতে বিস্তারিতভাবে কাব্যখানির সমালোচনা করা অসম্ভব। সুতরাং আমরা কবির কলাকুশলতার যথাযোগ্য বর্ণনা করিতে, বা পাঠকগণকে তাহার উপযুক্ত পরিচয় প্রদান করিতে অক্ষম। কেবল বাল্মীকি নহে, হোমর ও মিণ্টনের নিকটও তিনি অনেক বিষয়ে ঋণী। কিন্তু যে সকল ভাব তিনি উক্ত কবিগণের নিকট সংগ্রহ করিয়াছেন তাহা পরিপাক করিয়া তিনি তাঁহার নিজস্ব করিয়া লইয়াছেন, এবং সমগ্রভাবে বিবেচনা করিলে, এই কাব্যগ্রন্থখানি আধুনিক বাঙ্গালা সাহিত্যের মধ্যে সর্ব্বাপেক্ষা মূল্যবান গ্রন্থ, সন্দেহ নাই। পাত্রপাত্রীগণের কল্পনা অতি সুপরিস্ফুট, এবং পাঠকের চিত্তমুগ্ধকর। ঘটনা-পরম্পরা যদিও অনেক স্থলে অতিলৌকিক, তথাপি

অতি নিপুণ ও সহজ ভাবে সমাবিষ্ট হইয়াছে। রূপকাদি অলঙ্কারগুলি কোথাও মধুর, কোথাও করুণ, কোথাও বা রুদ্র-রসাশ্রিত। কল্পনার ক্রীড়া অনুক্ষণ পরিবর্ত্তনশীল। ভাষা অত্যন্ত কবিত্বসম্পন্ন, এবং শব্দচয়ন এরূপ সুন্দর যে, পরিস্ফুট ভাবগুলির সঙ্গে সঙ্গে তদনুকূল অন্যান্য ভাবও অনুরণিত হইতে থাকে। কবিতার চরণগুলি প্রচলিত সংস্কৃত প্রথা অনুসারে সকল স্থানে দুইটি দুইটি পংক্তিতে সমাপ্ত হয় নাই বটে, কিন্তু মিল্টনের কবিতার ন্যায় যতি বা বিরামের স্থানগুলি ভিন্ন ভিন্ন স্থানে সন্নিবিষ্ট হওয়ায়, আমাদের মতে, পদগুলি অতি সুললিত ও সুখশ্রাব্য হইয়াছে, এবং আবেগময়-ভাবপ্রকাশের অধিকতর উপযোগী হইয়াছে।

কিন্তু দত্ত সাহেবের রচনা একেবারে নির্দ্দোষ নহে। উহাতে বিশ্রামের অভাব পরিলক্ষিত হয়। যেখানে ফুৎকারও অনাবশ্যক, সেখানে প্রবল ঝটিকা ভীষণ নিনাদে গর্জ্জন করে। যেখানে কোনও প্রয়োজন নাই, সেই স্থানে মেঘাড়ম্বর ও অজস্র বারিপাতে বন্যার সৃষ্টি দেখিতে পাওয়া যায়; সমুদ্র অকারণ ক্রোধে স্ফীত হইয়া ভয়ঙ্কর আকার ধারণ করে, এবং সকলের অনর্থক বিরক্তির উৎপাদন করে। দত্ত সাহেবের ন্যায় মার্জ্জিতরুচি ও প্রতিভাবান লেখকের এরূপ বাগাড়ম্বর শোভা পায় না। একই রূপক ও শব্দঘটার বারংবার পুনরাবৃত্তিও তাঁহার একটি প্রধান দোষ, এবং পাঠকের পক্ষে বড়ই বিরক্তিজনক। অপরের ভাব আত্মসাৎ করা দোষটিও যে একবারে নাই, তাহা বলা যায় না। হোমর ও ভার্জিল হইতে স্থানে স্থানে চুরী আছে, এবং মিল্টন ও কালিদাস হইতেও ঐরূপ চুরী লক্ষিত হয়।

তাহার পর, ব্যাকরণের মর্য্যাদাও সকল স্থানে রক্ষিত হয় নাই। ইংরাজী পদ্ধতির অনুকরণে 'স্তুতিলা', 'স্বনিলা', নির্ঘোষিলা' প্রভৃতি ক্রিয়াপদের ঘন ঘন প্রয়োগেও আমাদের ঘোরতর আপত্তি আছে। আমরা মেঘনাদবধ হইতে কোনও অংশ উদ্ধৃত করিলাম না; কারণ ক্ষুদ্র ক্ষুদ্র অংশ পৃথকভাবে দেখিলে কাব্যখানির দোষগুণ সম্যক্‌রূপে উপলব্ধ হইবে না। সমগ্র কাব্যখানি সুন্দর, কিন্তু যেমন একখানি ইষ্টক দেখিয়া অট্টালিকার ধারণা হয় না, সেইরূপ এক একটি ক্ষুদ্র অংশ পাঠ দ্বারা কাব্যখানির সৌন্দর্য্য বিচার করা অসম্ভব।

দত্ত সাহেবের অপর গ্রন্থাবলীর মধ্যে তিলোত্তমাসম্ভব সর্ব্বপ্রথমে লিখিত। ইহাও 'মেঘনাদবধে'র ন্যায় 'এপিক' বা মহাকাব্য হইলেও, উহা অপেক্ষা অনেক নিকৃষ্ট। বিষয়টি তিলোত্তমার জন্ম। তিলোত্তমা ব্রহ্মার সুন্দরতম সৃষ্টি। আর্য্য-দেবতাগণকে সুন্দ ও উপসুন্দ নামক দুই প্রবল পরাক্রান্ত অসুর ভ্রাতা স্বর্গ হইতে বিতাড়িত করায়, উক্ত ভ্রাতৃদ্বয়ের মধ্যে বিরোধ ঘটাইবার জন্যই তিলোত্তমার সৃষ্টি।

'তিলোত্তমা'র পর আমরা সানন্দে 'বীরাঙ্গনা' নামক আর একখানি কাব্যের বিষয় উল্লেখ করিব। মহাকাব্য বলিয়া পরিগণিত হইবার স্পর্দ্ধা না থাকিলেও, এই কাব্যখানি 'তিলোত্তমা' অপেক্ষা অধিকতর পরিপক্কতার পরিচায়ক। কতিপয় বীরাঙ্গনার স্বামীর প্রতি পদ্যে লিখিত পত্রের আকারে ইহা পর্য্যায়ক্রমে রচিত।

'মেঘনাদবধে'র পরই ইহা রচিত হয়, এবং ইহাতেও 'মেঘনাদবধে'র ন্যায় সুন্দর রূপকাদি অলঙ্কার, ভাষার চমৎকারিত্ব, পদের লালিত্য ও শ্রুতিমধুরতা আছে। 'ব্রজাঙ্গনা' একখানি ক্ষুদ্র অসমাপ্ত কাব্য। ইহা মিত্রাক্ষর ছন্দে রচিত। ইহাতে রাধার বিরহবেদনা বর্ণিত আছে। এ বিষয়ে পূর্ব্বে এত কবিতা রচিত হইয়াছে যে, নূতনত্ব সৃষ্টি একপ্রকার অসম্ভব। কিন্তু দত্ত সাহেব ইহাতেও অনেক নূতন ও সুন্দর ভাব সন্নিবিষ্ট করিয়াছেন, এবং অমিত্রাক্ষরের ন্যায় মিত্রাক্ষরছন্দেও অনুরূপ সাফল্য লাভ করিয়াছেন। বস্তুতঃ, তাঁহার মিত্রাক্ষর ছন্দের রচনা বাঙ্গালা ভাষায় সর্ব্বোৎকৃষ্ট। তাঁহার সনেটগুলির আমরা বিশেষ প্রশংসা করি না, কিন্তু সেগুলিও অপ্রসিদ্ধতর গ্রন্থকারের যশোলাভের কারণ হইতে পারিত, তদ্বিষয়ে সন্দেহ নাই। সনেটগুলি য়ুরোপে রচিত হয়। একটি ভার্সেলে লিখিত হয়। কতকগুলি দান্তে, আচার্য্য গোল্ডষ্টুকার, টেনিসন, ভিক্টর হুগো ও ইতালীকে সম্বোধন করিয়া লিখিত। ইহা হইতে বুঝা যাইবে যে, সনেটগুলি বহু ভিন্ন ভিন্ন বিষয়ে প্রক্ষিপ্তভাবে রচিত।

নাট্যকার-রূপে দত্ত সাহেব তেমন কৃতিত্বলাভ করিতে পারেন নাই। তাঁহার লিখিত নাট্যগ্রন্থ—'শর্ম্মিষ্ঠা,' 'পদ্মাবতী' ও 'কৃষ্ণকুমারী'। প্রথমোক্ত নাটকখানি জনসাধারণের বিশেষ প্রশংসা লাভ করিয়াছে। আমাদের বিবেচনায় উহার মধ্যে কোনখানিই তাদৃশ উৎকৃষ্ট নহে। এ পর্য্যন্ত কোনও বাঙ্গালী লেখক নাটক-প্রণয়নে যথার্থ ক্ষমতা দেখাইতে পারেন নাই। এমন কি, আমাদের সর্ব্বোৎকৃষ্ট নাট্যকার বাবু দীনবন্ধু মিত্রও মনুষ্য-হৃদয়ের উচ্চতর ভাবগুলি চিত্রিত করিতে গিয়া একেবারে অকৃতকার্য্য হইয়াছেন। দত্ত সাহেব যখনই নাটক লিখিতে বসেন, তখনই তাঁহার অবিসংবাদিত কবি-প্রতিভা তাঁহাকে পরিত্যাগ করে। তাঁহার প্রহসনগুলি কিন্তু ভাল। তন্মধ্যে একখানি—'একেই কি বলে সভ্যতা?" বাঙ্গালাভাষায় অদ্বিতীয় গ্রন্থ। এই ক্ষুদ্র গ্রন্থখানি নিজগুণপ্রাচুর্য্য ব্যতীত অন্য কারণেও সমালোচনার যোগ্য।

আজি কালি বাঙ্গালা মুদ্রাযন্ত্র বহু পুস্তক প্রসব করিতেছে বটে, কিন্তু তন্মধ্যে অধিকাংশই কোনও খ্যাতনামা লেখকের অনুকরণমাত্র। বিদ্যাসাগর, টেকচাঁদ ঠাকুর, হুতোম, দীনবন্ধু ও এবং 'দুর্গেশনন্দিনী'-প্রণেতার অনুকারী অনেক হইয়াছে, কিন্তু বোধ হয়, 'একেই কি বলে সভ্যতা'র অনুকরণে যত পুস্তক রচিত হইয়াছে, তত আর কোনও গ্রন্থের আদর্শে রচিত হয় নাই। উক্ত গ্রন্থখানি একটি বিশেষ অভিপ্রায়ে লিখিত প্রহসন। ইহার প্রধান উদ্দেশ্য, অতিরিক্ত মদ্যপান ও তদানুষঙ্গিক দোষগুলি ব্যঙ্গসহকারে প্রকটিত করা। বটতলার ছাপাখানা ও পুস্তকের দোকানগুলিতে মদ্যপানের দোষ সম্বন্ধে এক আনা বা দুই আনা মূল্যের ক্ষুদ্র ক্ষুদ্র পুস্তকের রীতিমত বন্যা উপস্থিত হইয়াছে। একটু বৃহৎ আকারের প্রহসনও বিস্তর প্রকাশিত হইয়াছে। তন্মধ্যে 'বুঝলে কি না' নামক গ্রন্থখানি জনসাধারণ কর্ত্তৃক যথেষ্ট আদৃত হইয়াছে, এবং অনেকবার ভদ্রমহোদয়গণের বাটীতে অভিনীত হইয়াছে। উক্ত সমুদায় গ্রন্থই 'একেই কি বলে সভ্যতা'র নকলমাত্র। সুতরাং এই ক্ষুদ্র গ্রন্থখানি কেবল

বাঙ্গালা ভাষায় লিখিত সর্ব্বোৎকৃষ্ট দুইখানি প্রহসনের অন্যতম বলিয়াই নহে, উহার অনুকরণে এতগুলি পুস্তক রচিত হইয়াছে বলিয়াও, উহার গৌরববৃদ্ধি হইয়াছে।

এই প্রশংসনীয় ক্ষুদ্র পুস্তকখানির অংশবিশেষ ইংরাজীতে অনুবাদ করিয়া উদ্ধৃত করিলে, ইহার সৌন্দর্য্য সম্যকরূপে হৃদয়ঙ্গম হইবে না। কারণ, ইংরাজীশব্দসঙ্কুল উদ্ভট ভাষা এবং তর্কসভাদিতে ব্যবহৃত কৃত্রিম বাগাড়ম্বরেই উহার অর্দ্ধেক রস নিহিত আছে। নর্ত্তকী ও সুরাপানের আমোদে মত্ত 'জ্ঞানতরঙ্গিণী' নামক এক বৈজ্ঞানিক তর্কসভার গৃহে ইহার প্রধান দৃশ্য স্থাপিত। ইহাতে যেরূপ চরিত্র অঙ্কিত হইয়াছে, তাহা অতীব ঘৃণার্হ। প্রধান কথা এই যে, অঙ্কিত চিত্রগুলি সত্যের অনুরূপ কি না। বাঙ্গালার লজ্জার কথা হইলেও আমাদিগকে স্বীকার করিতে হইবে যে, চিত্রগুলি বাস্তবানুরূপ। সুরাপানে উত্তেজিত যে সমাজ-সংস্কারকের চেষ্টা ইংরাজী-বচন-সংবলিত দীর্ঘ বক্তৃতামাত্রেই পর্য্যবসিত হয়, তাঁহাদিগকে য়ুরোপীয়গণ প্রায়ই যথার্থ সভ্য ও শিক্ষিত ব্যক্তির মধ্যে গণ্য বলিয়া বিবেচনা করেন। কিন্তু তাহা করা উচিত নহে। সুরাপান, নিম্নশ্রেণীর ফিরিঙ্গীর বেশভূষা-পরিধান ও বর্ব্বরোচিত ইংরাজীভাষার ব্যবহার যাঁহারা সভ্যতার চিহ্ন বলিয়া মনে করেন, ইহারাই যে সেই সকল অর্দ্ধশিক্ষিত বাবুদের প্রতিনিধিস্বরূপ, তাহা অস্বীকার করিবার উপায় নাই। ইহারাই দলে দলে সরকারী অফিসসমূহে বিচরণ করেন, এবং উচ্চ কর্ম্মচারীদিগকে চাকুরীর আবেদনপত্র দ্বারা উদ্ব্যস্ত করিয়া থাকেন, সন্ধ্যাকালে কলিকাতার রাজপথ-সমূহে জনতাবৃদ্ধি করেন, মদ্যের বিপণীগুলি শোষণ করেন, এবং যখন টাউনহলে বাবু কেশবচন্দ্র সেন বক্তৃতা করেন, তখন তাঁহার শ্রোতৃমণ্ডলীর অধিকাংশ আসন অধিকৃত করেন। যথার্থ শিক্ষালাভ তাঁহাদের কিছুমাত্র হয় নাই। ইঁহারা কোনও ইংরাজীস্কুলে কয়েক বৎসর মাত্র যৎসামান্য ইংরাজী শিক্ষা করেন, এবং হীনাবস্থা হইলে অষ্টাদশবর্ষ বয়ঃক্রমকালেই উমেদারী আরম্ভ করেন। ধনবান হইলে ইঁহারা অসঙ্কোচে উক্ত বয়সেই গর্হিত আমোদপ্রমোদে ব্যাপৃত হন। এই শ্রেণীর লোকে দেশ প্লাবিত হইয়াছে, এবং দত্ত সাহেবের চিত্রটি বাস্তবানুরূপ বটে, কিন্তু যথার্থ শিক্ষাপ্রাপ্ত ব্যক্তিগণের সহিত ইহাদিগকে একশ্রেণীভুক্ত করা উচিত নহে—তাঁহাদের সংখ্যা ( ইংরাজী শিক্ষার সম্বন্ধে যাহাই বলা হউক না কেন ) তুলনায় অতি অল্প।

এইবার আমরা দীনবন্ধু মিত্রের বিষয় কিছু বলিব। ইনি সর্ব্বোৎকৃষ্ট বাঙ্গালী নাট্যকার। একমাত্র উৎকৃষ্ট নাট্যগ্রন্থকার বলিলেও বলা যায়। তিনি সর্ব্বশুদ্ধ পাঁচখানি নাটক লিখিয়াছেন; তন্মধ্যে দুইখানি প্রহসন। তাঁহার প্রথম গ্রন্থ 'নীলদর্পণে'র নাম বাঙ্গালা ভাষায় লিখিত অন্য সকল গ্রন্থ অপেক্ষা য়ুরোপীয় জনসাধারণের নিকট অধিকতর পরিচিত। নীলবিপ্লব-সংক্রান্ত বলিয়াই উহা এত প্রসিদ্ধি লাভ করিয়াছে—নতুবা অন্য কোনও কারণে উহা এত প্রসিদ্ধি লাভ করিত না। যে বিচারালয় পক্ষপাতিতা ও চিত্তচাঞ্চল্য পরিহারপূর্ব্বক বিচার করিতে অসমর্থ বলিয়া স্পষ্ট প্রতিপন্ন হইয়া শীঘ্রই বিলয় প্রাপ্ত হইয়াছিল, সেই বিচারালয়

কর্ত্তৃক লং সাহেব যখন দোষী বলিয়া দণ্ডিত হইলেন, তখন য়ুরোপীয় জনসাধারণের চিত্ত অতিমাত্র উত্তেজিত হইয়া উঠিয়াছিল। উক্ত সময়ে 'নীলদর্পণ' একখানি অশ্লীল ও ইতরোচিত নিন্দাবাদে পূর্ণ গুণহীন গ্রন্থ বলিযা বর্ণিত হইয়াছিল। আমরা উক্ত মতের সম্পূর্ণরূপে অনুমোদন করি না, কিন্তু কাব্য হিসাবে আমরা এ গ্রন্থখানিকে অতি নিকৃষ্ট আসনের যোগ্য বিবেচনা করি। ইহার মূল্য যাহা কিছু ছিল, তাহা রাজনীতি-ঘটিত, কাব্য বলিয়া নহে। আমরা এক্ষণে কাব্যকলার বিষয় লিখিতে বসিয়াছি,—রাজনীতির বিষয় নহে; সুতরাং এ পুস্তকের বিষয় আর অধিক কিছু বলিব না।

দীনবন্ধু বাবুর অন্যান্য নাটকগুলির মধ্যে 'লীলাবতী'ই জনসাধারণের নিকট সর্ব্বাপেক্ষা অধিক সমাদর লাভ করিয়াছে। কিন্তু যদিও আমরা ইহার অনেক সদ্গুণ আছে বলিয়া স্বীকার করি, তথাপি আমাদের বিবেচনায 'নবীন-তপস্বিনী' অধিকতর প্রশংসার যোগ্য। শেষোক্ত গ্রন্থের অধিকতর দোষ থাকিতে পারে, কিন্তু গুণের আধিক্যে তাহা আবৃত হইয়া গিয়াছে। সেক্ষপীযরের Merry Wives of Windsor নামক নাটক হইতে ভাবটি লইয়া ইহা রচিত। গল্পটি একটি সুপরিচিত হিন্দু উপকথা। তাহার উপব এক জন হিন্দু ফল্‌ষ্টাফের প্রেমলীলার অলঙ্কার চডান। ফল্‌ষ্টাফ-স্থানীয় পাত্রটির নাম জলধর। সে এক জন রাজমন্ত্রী। তাহার দেহভার ও উদরেব পরিধি কিঞ্চিৎ অসুবিধাজনক হইলেও, তাহার যৌবন-সুলভ প্রেম-প্রবণতা কিছুমাত্র হ্রাসপ্রাপ্ত হয় নাই। তাহার ভালবাসার পাত্রী মালতী, কালীকান্ত নামক জনৈক সদাগরের যুবতী ও সুন্দরী স্ত্রী। মালতীর মল্লিকানাম্নী এক দূরসম্পর্কীয়া ভগ্নী আছেন। তাঁহার মন অতীব পবিত্র হইলেও রসনাটি কিঞ্চিৎ তীক্ষ্ণ, এবং উহার ধার পরীক্ষা করিতে তিনি কখনই বিমুখ নহেন। মালতীর প্রতি জলধরেব অনুরাগ ও প্রেম-নিবেদনের কথা শুনিয়া, তিনি তাহাকে মালতী দ্বারা কয়েকটি কার্য্য শিক্ষা প্রদান করেন, তাহাই নাটকখানির বিষয়ীভূত। প্রথমতঃ, মালতীর সহিত সাক্ষাতের ছলে জলধরের নিজস্ত্রীর সহিত মিলন সংঘটন করা হইল। মালতী-ভ্রমে জলধর তাহার নিকট নিজস্ত্রীর নিন্দা ও মালতীর প্রতি ঐকান্তিক অনুরাগ প্রকাশ করিতে আরম্ভ করিল; কিছুক্ষণ পরেই কালীকান্ত আসিয়া পডায় জলধর পলায়ন করিল। কিন্তু তৎপূর্ব্বেই স্ত্রীর নিকট সম্মার্জ্জনীর প্রহার সহ্য করিতে হইল। আর একটু হইলেই ক্রুদ্ধ কালীকান্তের নিকট মালতীবেশধারী দণ্ডিত হইত, কিন্তু তৎক্ষণাৎ আত্মপরিচয় দান করিয়া সে অব্যাহতি পাইল।

দ্বিতীয় দৃশ্য, সদাগরের বাটী। সেইখানে জলধরের আশা পূর্ণ হইবে বলিয়া সে আশ্বাস পাইয়াছে। এরূপ দুঃসাহসিক কার্য্যে লিপ্ত হইবার পূর্ব্বে জলধর নিজ প্রভু ভগ্নস্বাস্থ্য রাজাকে অনুরোধ করিয়া কালীকান্তকে আরবদেশে হোঁদলকুৎকুতে নামক কাল্পনিক জন্তুর মাংস সংগ্রহ করিবার জন্য পাঠাইয়াছে। উক্ত জন্তুর মাংস রাজার রোগের অব্যর্থ ঔষধ বলিয়া রাজাকে সে বুঝাইয়াছে। মল্লিকার পরামর্শে

সদাগর আরবদেশে না গিয়া নিজবাটীর সন্নিকটে এক স্থানে লুক্কায়িত থাকে, এবং পূর্ব্বমন্ত্রণা অনুসারে যে সময়ে জলধর রমণীদ্বয়ের সহিত মিলিত হইয়াছে, সেই সময়ে বাটীতে আসিয়া উপস্থিত হয়। কালীকান্তের হঠাৎ প্রত্যাবর্ত্তনে জলধর লুকাইবার উৎকৃষ্টতর স্থান না পাইয়া, অগত্যা একটি কদাকার মুখস পরিয়া একটা আলকাতরার পিপার মধ্যে প্রবেশ করে, এবং তৎপরে একটা তুলার গাদায় লুক্কায়িত থাকে। তাহার ফল সহজেই অনুমেয়। অবশেষে তাহাকে পলায়নের পরামর্শ দেওয়া হয়, এবং মল্লিকা তাহাকে একটি খিড়কীদ্বার দিয়া বহিষ্কৃত করিয়া দেয়। উক্ত দ্বারের সম্মুখে আরবদেশীয় জন্তুর জন্য নির্ম্মিত একটি প্রকাণ্ড লৌহপিঞ্জর স্থাপিত ছিল। জলধর অন্ধকারে পিঞ্জরমধ্যে বেগে প্রবিষ্ট হয়, এবং মল্লিকা উহার দ্বার বন্ধ করিয়া দেয়। প্রাতঃকালে পিঞ্জরাবদ্ধ জলধরকে রাজসভায় লইয়া যাওয়া হয়। পথে অদ্ভুত জন্তু দেখিবার জন্য চারি দিকে লোকের ভিড় হইল। কেহ উহাকে ঢিল মারিতে লাগিল। পাছে লোকে চিনিতে পারে, এই ভয়ে ভীত হইয়া জলধর বন্যপশুর ন্যায় তীব্র চীৎকার ও লম্ফ ঝম্প করিতে লাগিল। অবশেষে সকলে রাজার নিকট উপস্থিত হইল। কিয়ৎক্ষণ পরে কালীকান্তও দেখা দিল, এবং সমস্ত ঘটনা যথাসময়ে বিবৃত হইল।

উপরি-উক্ত ঘটনাগুলি নাটকখানির হাস্যরসের আশ্রয়ীভূত। ইহা ব্যতীত আর একটি গম্ভীররসাশ্রিত গল্প এই নাটকে স্থান পাইয়াছে। দুইটি গল্পের পরস্পর সন্নিবেশ তেমন দৃঢ় নহে। শেষোক্ত গল্পটি রাজা ও রাণীকে লইয়া। বহু বৎসর পূর্ব্বে রাণীকে রাজা অন্তঃসত্ত্বা অবস্থায় পরিত্যাগ করেন। অনেকের ধারণা, তাঁহাকে হত্যা করা হইয়াছে। সকলের বিশ্বাস, তিনি জীবিত নাই। এক্ষণে সকলে রাজাকে রাজ্যরক্ষার জন্য পুনরায় বিবাহ করিবার জন্য সনির্ব্বন্ধ অনুরোধ করিতেছে, কিন্তু তাঁহার মন রাণীর জন্য ব্যাকুল হইয়াছে। অবশেষে রাজা এক ভিক্ষুক-রমণীর বেশে রাণীকে পুনঃপ্রাপ্ত হইলেন, এবং তাঁহার সঙ্গে ঋষিবেশধারী সুন্দর যুবাপুরুষকে পুত্র বলিয়া জানিতে পারিলেন। রাজা যে সুন্দরীকে দ্বিতীয়স্ত্রী-রূপে গ্রহণ করিবার সঙ্কল্প করিয়াছিলেন, ঋষিবেশী পুত্র তাহাকে ভালবাসেন, এবং অবশেষে উভয়ের বিবাহ হইল।

এই গম্ভীর রসের গল্পটি আদৌ প্রশংসাযোগ্য নহে। কিন্তু অপর গল্পটি অতি হাস্যোদ্দীপকভাবে রচিত হইয়াছে। জলধরের চরিত্রটি যদিও মূলতঃ সেক্ষপীয়রের ফল্‌ষ্টাফ্ হইতে গৃহীত, তথাপি উহা সুসঙ্গত ও সজীব হইয়াছে, এবং কৌতুকপ্রিয়া অশেষকৌশলসম্পন্না চতুরা মল্লিকা দীনবন্ধুবাবুর অঙ্কিত সর্ব্বোৎকৃষ্ট স্ত্রী-চরিত্র। জলধরের কুৎসিতা ও সন্দিগ্ধচিত্তা স্ত্রীর চিত্রও অতি সুন্দরভাবে অঙ্কিত হইয়াছে। তাহার স্থূলকায় বৃদ্ধ স্বামীকে দেশশুদ্ধ সমস্ত যুবতী পাইবার জন্য সর্ব্বদা লালায়িত, এবং ছলচাতুরীর দ্বারা বশীভূত করিবার চেষ্টায় আছে, এই দৃঢ় বিশ্বাস পাঠকের কৌতুক উৎপাদন করে।*

* সাহিত্য—১৩২৩

ধর্ম্মোপদেষ্টা বঙ্কিমচন্দ্র

"কৃষ্ণচরিত্র" বঙ্কিমচন্দ্রের অক্ষয় কীর্ত্তি। এই গ্রন্থ পড়িতে পড়িতে শতবার মনে উদয় হইয়াছে, যিনি জেবউন্নিসার বিলাসমন্দির আঁকিয়াছেন—কমলমণির গালের কালিটুকু শ্রীশচন্দ্রের মুখে লাগাইযা দিয়াছেন, তিনি কেমন করিয়া মহাভারত, পুরাণ মন্থন করিয়া এমন গভীর গবেষণাপূর্ণ গ্রন্থ লিখিলেন?

কিন্তু এই পুস্তক লিখিয়া বঙ্কিমচন্দ্রকে কিছু গালি খাইতে হইয়াছিল। গালি খাইতে হইয়াছিল দুই শ্রেণীর লোকের নিকট হইতে। প্রথম একদল বলিলেন, আমাদের পূর্ণব্রহ্ম শ্রীকৃষ্ণ নাস্তিক বঙ্কিম বাবুর হাতে পডিযা তোমার আমার মত মানুষ হইল।" আর একদল বলিলেন, "শঠ, বঞ্চক, পারদারিক কৃষ্ণকে বঙ্কিম বাবু আদর্শ পুরুষ বলিলেন কি প্রকারে?" দুই দলই বঙ্কিমচন্দ্রের উপর বীতরাগ হইলেন।

কিন্তু তাঁহারা যদি একটু তলাইয়া দেখিতেন তাহা হইলে বোধ হয বঙ্কিমচন্দ্রের বিশেষ কোনও অপরাধ দেখিতে পাইতেন না। গ্রন্থারম্ভে বঙ্কিমচন্দ্র শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব স্বীকার করিয়া গিয়াছেন; গ্রন্থমধ্যে শ্রীকৃষ্ণের অপবাদগুলিকে প্রক্ষিপ্ত বলিয়া উল্লেখ করিয়াছেন। তবে তাঁহার অপরাধ কি?

অপরাধ একটু আছে। বঙ্কিমচন্দ্র শ্রীকৃষ্ণকে একটু বিলাতী (Westernise) করিয়াছেন। আনুষ্ঠানিক হিন্দুদের ইহাতে আপত্তি হইতে পারে। কালীয়দমন অথবা বস্ত্রহরণ প্রক্ষিপ্ত বলিয়া ত্যাগ করিলে তাঁহাদের মনে ক্রোধ সঞ্জাত হওয়া সম্ভব। শ্রীকৃষ্ণতত্ত্ব সম্যক্‌ভাবে আলোচনা করিবার বোধ হয় বঙ্কিমচন্দ্রের অবসর ছিল না। অথবা শ্রীকৃষ্ণ সম্বন্ধে যুগানুযায়ী জ্ঞান তাঁহার ভিতরে সে সময় স্ফূর্ত্তি পাইয়াছিল। দেশ তখন পাশ্চাত্যভাবে এরূপ বিভোর যে, সামাজিক চিত্র অঙ্কিত করিতে যাইয়াও বঙ্কিমচন্দ্রকে হিন্দু আদর্শের কতকটা নীচে নামিতে হইয়াছিল। আমাদের মনে হয় দেশবাসীকে আদর্শ আর্য্য জীবনে ফিরাইবার ঐকান্তিক ইচ্ছাই তাঁহাকে এরূপ কার্য্যে প্রণোদিত করিয়াছিল। বৈষ্ণবসূচিত গোপীতত্ত্ব তিনি যদি সে সময় স্বীকার করিয়া লইতেন, তাহা হইলে তথাকথিত শিক্ষিতসমাজে তাঁহাকে নিশ্চয়ই অপদস্থ হইতে হইত। বঙ্কিমচন্দ্র, ভাগবতীয় শ্রীকৃষ্ণতত্ত্ব বুঝিতে পারুন আর নাই পারুন, তিনি যে, তৎকালীন সমাজতত্ত্বে সুপণ্ডিত ছিলেন, সে বিষয়ে কোন সন্দেহ নাই। যে কারণেই হউক, বঙ্কিমচন্দ্র, শ্রীকৃষ্ণচরিত্রের ঐ অংশটুকু বিশদভাবে আলোচনা করিতে সাহসী হন নাই—প্রক্ষিপ্ত বলিয়া ত্যাগ করিয়া গিয়াছেন।

কৃষ্ণধর্ম্ম সুধু বুঝাইলেই চলিবে না। যাহাতে সকলে গ্রহণ করিতে পারে, সে জন্যও একটু চেষ্টা করা চাই। সেই উদ্দেশ্যে আমি যদি শ্রীকৃষ্ণকে একটু westernise করি, তাহা হইলে বোধহয় বিশেষ অপরাধ হয় না। ধর্ম্মটাকে একটু চিত্তাকর্ষক করিতে না পারিলে সে ধর্ম্ম জনপ্রিয় হইতে পারে না। যিশু খৃষ্টও তাই বুঝিয়াছিলেন; তাই তিনি মদ্যমাংসে স্বয়ং অনাসক্ত হইয়াও মদ্যমাংস খাইতে খৃষ্টানদিগকে নিষেধ করিয়া যান নাই। যদি করিতেন তাহা হইলে বোধ হয়

য়ুরোপীয়েরা খৃষ্টধর্ম্মের প্রতি এতটা আস্থাবান্ হইতেন না।

মহম্মদও বুঝিয়াছিলেন, যে ধর্ম্ম চিত্তাকর্ষক নয়,সে ধর্ম্ম স্থায়ী হইতে পারে না। তাই তিনি তাঁহার অনুবর্ত্তী কামিনীপ্রিয় আরবদিগকে চারিটি পর্য্যন্ত বিবাহ করিতে অনুমতি দিয়া গিয়াছেন। যদি তিনি বহু-বিবাহ ধর্ম্মবিরুদ্ধ বলিয়া নির্দ্দেশ করিয়া যাইতেন, তাহা হইলে ইসলাম ধর্ম্ম তাৎকালিক আরবদিগের এত চিত্তাকর্ষক হইত না।

শ্রীকৃষ্ণের ধর্ম্মকে সেই হিসাবে চিত্তাকর্ষক করিতে হইলে জটিল অংশগুলিকে নিষ্কাশিত করিতে হয়। এই জন্যই সম্ভবতঃ শ্রীকৃষ্ণতত্ত্বের জটিল অংশগুলিকে প্রক্ষিপ্ত বলিয়া বঙ্কিমচন্দ্র নির্দ্দেশ করিয়া গিয়াছেন। একাদশ বৎসর বয়সের পর শ্রীকৃষ্ণকে আর পূর্ণ প্রেমময় পূর্ণব্রহ্মরূপে দেখিতে পাই না। তখন তিনি মথুরার সিংহাসনে উপবিষ্ট—তখন তিনি আদর্শ মনুষ্যরূপে সংসারধর্ম্মপালন ও যুদ্ধ-বিগ্রহাদি করিতেছেন। বঙ্কিমচন্দ্র যদি বিশ্বশিক্ষক শ্রীকৃষ্ণের প্রকৃত রূপ গোপন করিতেন—শ্রীকৃষ্ণকে পরদারনিরত, ক্রূর, প্রবঞ্চক বলিয়া নির্দ্দেশ করিয়া যাইতেন, তাহা হইলে শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব কোথায় থাকিত?—মনুষ্যমাত্রেরই অনুকরণীয় আদর্শ পুরুষত্ব কোথায় দাঁড়াইত?

"ধর্ম্মতত্ত্ব" বঙ্কিমচন্দ্রের দ্বিতীয় কীর্ত্তি। তৃতীয় কীর্ত্তি—শ্রীমদ্ভগবদ্গীতার টীকা। কিন্তু তিনি টীকা সম্পূর্ণ করিয়া যাইতে পারেন নাই। বাঙ্গালীর দুর্ভাগ্য। চতুর্থ অধ্যায় পর্য্যন্ত লিখিয়া গিয়াছেন। সম্পূর্ণ হইলে আজ তাহা বঙ্কিমচন্দ্রের শ্রেষ্ঠ কীর্ত্তি বলিয়া পরিগণিত হইত।

শ্রীযুক্ত দেবীপ্রসন্ন রায়চৌধুরী মহাশয় লিখিয়াছেন,—

"নূতন সৃষ্টি তাঁহার কৃষ্ণচরিত, এবং তাঁহার ধর্ম্মতত্ত্বের অনুশীলন তত্ত্ব। ইহা গীতাপাঠের ফল; কিন্তু কয়জন লোক গীতা পাঠ করিয়া অনুশীলন-তত্ত্বের এইরূপ আশ্চর্য্য ব্যাখ্যা করিতে পারিয়াছেন? তিনি মহাভারতের শ্রীকৃষ্ণকে এক নূতন আকারে জগতের নিকট উপস্থিত করিয়াছেন। তাঁহার কৃষ্ণ-ব্যাখ্যা শ্রবণ করিয়া অনেক লোক শ্রীকৃষ্ণচরিত সমালোচনা দ্বারা অমরত্ব লাভের চেষ্টা করিতেছেন, কিন্তু আমরা জানি, এ পথের নেতা তিনিই। তিনি গীতার অনুশীলন-তত্ত্বের এরূপ পরিস্ফুটভাবে ব্যাখ্যা করিয়াছেন যে, কমৎটির প্রত্যক্ষবাদ এবং বার্কলির ও শঙ্করের মায়াবাদ অতি সুন্দররূপে বিমিশ্রিত হইয়া এক অভিনব আকার ধারণ করিয়াছে। পড়িতে পড়িতে অবাক্ হইয়া যাইতে হয়। ইহাতে গীতা আছে, ভাগবত আছে; বেদ আছে, পুরাণ আছে; ইতিহাস আছে, দর্শন আছে; যোগ আছে, কর্ম্ম আছে; মায়া আছে, কায়া আছে; প্রেম আছে, জ্ঞান আছে;—অথবা নাই যে কি, জানি না। ইহাতে ধর্ম্ম-জগতের আবিষ্কৃত এবং অনাবিষ্কৃত সকল তত্ত্ব নিহিত হইয়াছে। গুরুবাদ এবং ভণ্ডামীবাদ উপেক্ষিত হইয়া ইহাতে চরিত্র এবং জীবনের ধর্ম্ম ব্যাখ্যাত হইয়াছে। ইহা যে কি অমূল্য বস্তু, এখনও কেহ বুঝিবে না। যখন মানুষের বহির্মুখী

দৃষ্টি অন্তর্মুখী হইবে,—অনুষ্ঠান-সর্ব্বস্ব ধর্ম্ম, কর্ম্ম বিভাগ পরিত্যাগ করিয়া যখন অন্তরের অন্তরে প্রবেশ করিবে, যখন অনুষ্ঠান অপেক্ষা চরিত্রের আদর, বাহ্যপ্রকাশ অপেক্ষা জীবনের আদর অধিক হইবে, তখন বঙ্কিমচন্দ্রের এই অভিনব ধর্ম্মতত্ত্ব, এই অনুশীলন-তত্ত্ব এ দেশের ঘরে ঘরে বিরাজ করিবে।" *

বঙ্কিমচন্দ্রের ধারণা ছিল যে, গীতার শেষ ছয় অধ্যায় পরবর্ত্তিকালের যোজনা। উহারা মৌলিক গীতার অন্তর্ভুক্ত নহে। বিশ্বরূপ দর্শনই গীতার শেষ। এ বিষয়ে শ্রদ্ধাস্পদ শ্রীযুত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় যাহা লিখিয়াছেন আমি তাহা আমূল উদ্ধৃত করিয়া দিলাম।

সে আজ প্রায় পঁচিশ বৎসরের কথা—যেদিন প্রথম বঙ্কিমচন্দ্রের সহিত সাক্ষাৎভাবে পরিচিত হইয়াছিল। তখন বঙ্কিমবাবু ডেপুটিগিরি হইতে অব্যাহতি লাভ করিয়া পটলডাঙ্গার প্রতাপ চাটুয্যের লেনস্থ বাটীতে বাস করিতেছিলেন।

ইহার পূর্ব্বেও দুই তিনবার প্রকাশ্য সভায় বঙ্কিমচন্দ্রের দর্শনলাভ ঘটিয়াছিল—কিন্তু তাহা দূর হইতে; আলাপ পরিচয় ঘটে নাই। আমি তখন বঙ্কিমচন্দ্রের একজন অনুরাগী ভক্ত ছিলাম—'ছিলাম' কেন বলি, এখনও আছি। যখন স্কুলে পড়ি, সে অবস্থাতেই ভক্তির পূর্ব্বরাগে হৃদয় আপ্লুত হইয়াছিল। অতএব প্রথম দর্শনে বঙ্কিমচন্দ্রকে সম্ভ্রম মিশ্রিত ভক্তিভরে প্রণাম করিয়াছিলাম। আমার তখনকার অবস্থা সেক্ষপীয়র অমর ভাষায় বর্ণনা করিয়াছেন,—

Thus, Indian like
* * I adore
The sun, that looks upon his worshipper
But knows of him no more,

এইভাবে কত বৎসর কাটিয়াছিল, ইতিমধ্যে আমি কলেজ ছাড়িয়া কর্ম্মক্ষেত্রে প্রায় প্রবিষ্ট হইতে বসিয়াছিলাম; এমন সময় ভাগ্যদেবী একদিন আমাকে বঙ্কিমচন্দ্রের কলিকাতার বাসায় উপনীত করাইলেন।

উপলক্ষ্যটা বলি। ইহার কিছুদিন পূর্ব্বে আমরা শোভাবাজারে রাজা বিনয়কৃষ্ণের বাড়ীতে বঙ্গীয় সাহিত্য পরিষদ্ প্রতিষ্ঠা করিয়াছিলাম। লিওটার্ড নামে একজন আধা ইংরেজ আধা ফরাসী সহৃদয় ভারতভক্ত সাহেব ও আমার স্বর্গগত বন্ধু ক্ষেত্রপাল চক্রবর্ত্তী ইহার সম্পাদক হইয়াছিলেন। আমিও একজন ছোটখাট পাণ্ডা ছিলাম। তখন বঙ্গীয় সাহিত্য পরিষদের নাম ছিল—The Bengal Academy of Literature। ইহার সভাপতি ছিলেন রাজা বিনয়কৃষ্ণ। বঙ্কিমবাবু যাহাতে এই সভার সহিত সংযুক্ত হন, তজ্জন্য আমাদের সকলেরই আগ্রহ ছিল। তাঁহার সম্মতিসংগ্রহরূপ দৌত্যকার্য্যে নিযুক্ত হইয়া, তাই কোন এক অপরাহ্নে আমি বঙ্কিমবাবুর পটলডাঙ্গার বাড়ীতে উপস্থিত হইলাম। আমার সঙ্গী ছিলেন

* নব্যভারত, ১৩০১।

'যৌবনে যোগিনী' প্রভৃতি গ্রন্থ প্রণেতা শ্রীযুক্ত গোপালচন্দ্র মুখোপাধ্যায়। ইনিই ছিলেন প্রধান দূত—আমি সহকারী মাত্র।

গোপালবাবু বঙ্কিমচন্দ্রের সুপরিচিত—কতকটা স্নেহপাত্রও ছিলেন। তিনি তখন কবিবর ঈশ্বরচন্দ্র গুপ্তের রচনাবলি সংগ্রহ ও সম্পাদনে নিযুক্ত ছিলেন—বঙ্কিমবাবু ইহার ভূমিকা লিখিতে প্রতিশ্রুত হইয়াছিলেন। কিন্তু আমি বঙ্কিমচন্দ্রের সম্পূর্ণ অপরিচিত। অতএব এই উপদূতের কার্য্য করিতে আমি বিশেষ সঙ্কোচ বোধ করিতেছিলাম। বিশেষতঃ তখন পর্য্যন্ত আমি 'সাহিত্যিক' বলিয়া পরিচিত হই নাই, যদিও তৎপূর্ব্বে কয়েক বৎসর ধরিয়া আমি 'সাহিত্যে' ধারাবাহিকরূপে কয়েকটি প্রবন্ধ প্রকাশিত করিয়াছিলাম। কারণ, আমার স্মরণ আছে ইহার কিছুদিন পরে কোন বিজ্ঞ সমালোচক নবীনচন্দ্রের 'কুরুক্ষেত্র' সমালোচনা উপলক্ষ্য করিয়া আমাকে সাহিত্যক্ষেত্রে 'নবজাত শিশু' বলিয়া সম্মানিত করিয়াছিলেন।

বঙ্কিমবাবুর পটলডাঙ্গার বাসায় উপস্থিত হইয়া আমরা যথারীতি সংবাদ দেওয়ার পর তাঁহার দ্বিতল কক্ষে নীত হইলাম। আমি সম্ভ্রমের সহিত তাঁহাকে প্রণাম করিলে, গোপালবাবু আমার পরিচয় করিয়া দিলেন। বঙ্কিমচন্দ্র স্মিতমুখে আমাদিগের অভ্যর্থনা করিয়া বসিতে বলিলেন। অল্পক্ষণ কথাবার্ত্তার পর তিনি আমাকে লক্ষ্য করিয়া বলিলেন,—"দেখুন, 'সাহিত্যে' আপনার যে 'কালিদাস ও সেক্সপীয়র' শীর্ষক প্রবন্ধগুলি প্রকাশিত হইতেছে, তাহা আমি যত্ন করিয়া পড়িয়াছি।" বলা বাহুল্য, আমি ইহাতে বিশেষ সম্মান বোধ করিলাম। আমি বলিলাম, "মাসিকে প্রকাশিত প্রবন্ধ সব আপনি পড়েন নাই।" বঙ্কিমবাবু বলিলেন যে, "হাঁ অনেকই দেখিতে হয় বই কি। কোথায় কোন্ নূতন লেখকের উদয় হইতেছে তাহার সংবাদ রাখিতে ইচ্ছা করি।" প্রসঙ্গক্রমে বঙ্কিমবাবু শুনিলেন যে, আমি শীঘ্রই কর্ম্মক্ষেত্রে ওকালতীতে প্রবিষ্ট হইব, তাহাতে তিনি কিছু অসন্তোষ প্রকাশ করিলেন এবং বলিলেন, "তাহা হইলে আপনাকে আমরা সাহিত্যক্ষেত্র হইতে হারাইব।" আমি নির্বন্ধ করিয়া বলিলাম যে, "তাহা কেন? আমি সাহিত্য চর্চ্চা কিছুতেই ছাড়িব না।" বঙ্কিমবাবু বলিলেন, "আপনি বোধ হয় এখনও জানেন না যে Law কিরূপ exacting mistress। বিশেষতঃ যে উকিলের সাহিত্য-চর্চ্চারূপ দুর্নাম রটে, মক্কেল তাহাকে দূর হইতে পরিহার করে।" বলাবাহুল্য, বঙ্কিবাবুর উপদেশে আমি তখন মনে মনে কিছু ক্ষুন্ন হইয়াছিলাম। যাহা হউক এই পঁচিশ বৎসর ধরিয়া আমি কায়ক্লেশে উভয়কূলই বজায় রাখিয়াছি।

এইবার গোপালবাবু নানারূপ ভূমিকা করিয়া আমাদিগের দৌত্য পেশ করিলেন। তীক্ষ্ণদর্শী বঙ্কিমচন্দ্র কথার আবরণ ভেদ করিয়া, আরম্ভেই আমাদের দৌত্য নামঞ্জুর করিলেন এবং সাহিত্য পরিষদ্ কি ভাবে পরিচালিত হওয়া উচিত, সে সম্বন্ধে কয়েকটি সারগর্ভ উপদেশ দিলেন। তিনি আরও বলিলেন যে, 'যখন ভূদেববাবু জীবিত রহিয়াছেন, তখন আর কেহই Bengal Academy of Literature-এর সভাপতি

হইতে পারেন না। সভার কার্য্য আরও অগ্রসর হইলে এবং সভার কিছু সফলতা দেখিলে তিনি সভায় যোগদান করিবেন কিনা স্থির করিবেন। আমাদের দৌত্য এখানেই শেষ হইল। কিন্তু প্রতিগমনের পূর্ব্বে বঙ্কিমবাবুর সহিত গীতা সম্বন্ধে দুই চারিটা কথা কহিবার সুযোগ করিয়া লইলাম। ইহার কয়েক বৎসর পূর্ব্ব হইতে বঙ্কিমবাবু গীতার বিশেষ আলোচনা করিতেছিলেন। কেবল "ধর্ম্ম-তত্ত্ব" ও "কৃষ্ণ চরিত্রে" নহে, তিনি বাঙ্গালার শিক্ষিত সমাজের জন্য গীতার এক অভিনব ভাষ্যও রচনা করিতেছিলেন এবং ইহার কিয়দংশ মাসিক পত্রিকায় প্রকাশিত হইয়াছিল। আমিও তখন গীতার কিছু কিছু আলোচনা আরম্ভ করিয়াছিলাম।

বঙ্কিমবাবু বলিলেন যে, তাঁহার ধারণা এই যে গীতার শেষ ছয় অধ্যায় পরবর্ত্তীকালের যোজনা। উহারা মৌলিক গীতার অন্তর্গত নহে। তিনি আরও বলিলেন যে, শেষ ছয় অধ্যায়ের ভাষার ভঙ্গী দেখিলে এ সম্বন্ধে সন্দেহ থাকে না; বিশেষতঃ বিশ্বরূপ দর্শনই গীতার পরিসমাপ্তি হওয়া উচিত।

বঙ্কিমবাবুর কথা নিঃসার হওয়ার সম্ভাবনা নাই। এ সম্বন্ধে পরে আমি অনেক ভাবিয়াছি। তাহাতে আমার এইরূপ ধারণা হইয়াছে যে, বঙ্কিমবাবুর মন্তব্য ভিত্তিহীন নহে। গীতার মর্ম্মান্তিক ঘটনা অর্জ্জুনের মোহ। ধর্মক্ষেত্র কুরুক্ষেত্রে কৌরব পাণ্ডব যুদ্ধার্থে সজ্জিত হইলে বিপক্ষ পক্ষে আত্মীয়স্বজন অবস্থিত দেখিয়া অর্জ্জুনের চিত্তমোহ উপস্থিত হয় এবং ধর্ম্মযুদ্ধে পরাঙ্মুখ হইতে উদ্যত হইয়া করুণ স্বরে পার্থসারথি শ্রীকৃষ্ণকে বলেন,—

ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ ন চ রাজ্যং সুখানি চ।

তিনি আরও বলেন যে, বরং কৌরবেরা তাঁহাকে নিশিত শরে নিহত করুক, তিনি তাহাদের অঙ্গে অস্ত্রপাত করিবেন না।

এবমুক্ত্বাঽর্জ্জুনঃ সংখ্যে রথোপস্থ উপাবিশৎ।
বিসৃজ্য সশরং চাপং শোকসংবিগ্ন মানসঃ॥

অর্থাৎ এই বলিয়া অর্জ্জুন রণস্থলে সশর ধনুঃ পরিত্যাগ করিয়া শোকাকুলচিত্তে রথোপস্থে উপবিষ্ট হইলেন। ইহারই নাম অর্জ্জুনের মোহ। গীতা ইহার নাম দিয়াছেন "কশ্মল"।

"কুতস্ত্বা কশ্মলমিদং বিষমে সমুপস্থিতং।"

এই কশ্মল হইতেই গীতার আরম্ভ। অর্জ্জুনের মোহ অপনোদন করিয়া তাঁহাকে ধর্ম্মযুদ্ধে প্রবর্ত্তিত করিবার জন্য শ্রীকৃষ্ণ প্রথমতঃ তাঁহাকে বহুবিধ উপদেশ দিলেন, কিন্তু যখন দেখিলেন যে মৌখিক উপদেশে সে মোহ তিরোহিত হইল না, তখন তিনি আপনার বিশ্বরূপ অর্জ্জুনকে প্রদর্শন করিলেন। এই বিশ্বরূপের বর্ণনায় গীতার একাদশ অধ্যায় নিযুক্ত। সেই বিশ্বরূপ দর্শনে অর্জ্জুনের মোহ তিরোহিত হইল। তাহার পর তিনি বলিলেন :—

নষ্টোমোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত।

স্থিতোঽস্মি গতসন্দেহঃ করিষ্যে বচনং তব ॥

"আমার মোহ অপনীত হইয়াছে। হে অচ্যুত! তোমার প্রসাদে আমি স্মৃতিলাভ করিয়াছি। আমার সন্দেহ তিরোহিত হইয়াছে। আমি তোমার আজ্ঞা পালন করিব।"

আমার বিশ্বাস, গীতা মূল মহাভারতের অন্তর্গত ছিল এবং এই বিশ্বরূপ দর্শনই গীতার মুখ্য ঘটনা ছিল। মহাভারতের আদি পর্ব্বে যে ধৃতরাষ্ট্র-বিলাপ আছে ইহা সম্ভবতঃ মূল মহাভারতের সারসংগ্রহ। এই ধৃতরাষ্ট্র বিলাপের একটি শ্লোক এই :—

যদা শ্রৌষং কশ্মলেনাভিপন্নে
রথোপস্থে সীদমানেঽর্জ্জুনে বৈ
কৃষ্ণং লোকং দর্শয়ানং শরীরে
তদানাশংসে বিজয়ায় সঞ্জয় !

ধৃতরাষ্ট্র বলিতেছেন যে, "যখন শুনিলাম যে, অর্জ্জুন 'কশ্মল'-গ্রস্ত হইয়া 'রথোপস্থে' অবসন্ন হইয়া উপবিষ্ট হইলে শ্রীকৃষ্ণ নিজ শরীরে সমস্ত লোক দর্শন করাইয়াছেন তখন আর জয়ের আশা করিতে পারি না।"

ভগবদ্গীতার বক্তা সঞ্জয়ও বলিতেছেন যে, ব্যাসের প্রসাদে তিনি কৃষ্ণার্জ্জুনের সেই রোমাঞ্চকর অদ্ভুত সংবাদ শ্রবণ করিয়াছিলেন এবং

তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।
বিস্ময়ো মে মহান্ রাজন্ হৃষ্যামি চ পুনঃ পুনঃ ॥

"শ্রীহরির সেই অদ্ভুত রূপ পুনঃ পুনঃ আমার স্মরণে আসিতেছে এবং তাহা স্মরণ করিয়া আমি পুনঃ পুনঃ বিস্ময় ও হর্ষ অনুভব করিতেছি।"

এখানেও বিশ্বরূপ দর্শনের কথা। এই বিশ্বরূপ দর্শনে যাহার মোহ দূর না হয়, তাহাকে সাংখ্যের ত্রিগুণ-তত্ত্ব ও সাত্ত্বিক, রাজসিক ও তামসিকের প্রভেদ বুঝাইতে যাওয়া বিড়ম্বনা মাত্র। অতএব বঙ্কিমবাবু যে গীতার শেষ ছয় অধ্যায়কে প্রক্ষিপ্ত মনে করিতেন, ইহা অসঙ্গত নহে। বাস্তবিক বিশ্বরূপ দর্শনেই গীতার পরিসমাপ্তি। কিন্তু তাহাই যদি হয়, তবে দ্বাদশ অধ্যায়—যাহাতে ভক্তের ও ভক্তির শ্রেষ্ঠ পরিচয় আছে এবং যাহাকে বঙ্কিমবাবু গীতার মৌলিক অংশ বিবেচনা করিতেন এবং যাহাকে লক্ষ্য করিয়া তিনি লিখিয়াছেন :—

"যাহার সমস্ত চরিত্র ভক্তির দ্বারা শাসিত না হইয়াছে, সে ভক্ত নহে। যাহার সকল চিত্তবৃত্তি ঈশ্বরমুখী না হইয়াছে সে ভক্ত নহে। গীতোক্ত স্থূল কথা এই। এরূপ উদার এবং প্রশস্ত ভক্তিবাদ জগতে আর কোথাও নাই। সেইজন্য ভগবদ্গীতা জগতের শ্রেষ্ঠ গ্রন্থ।"—সেই দ্বাদশ অধ্যায়ের কি গতি হইবে? আর ইহাও লক্ষ্য করিবার বিষয় যে, গীতার শেষ ছয় অধ্যায়েও এমন কয়েকটি শ্লোক আছে, যাহার

ধ্বনি মূল গীতার ধ্বনির অনুরূপ।* আমার মনে হয়, এ সমস্যার পূরণ এই যে, মূল ভগবদ্গীতা ( যাহার প্রতি ধৃতরাষ্ট্র-বিলাপে লক্ষ্য করা হইয়াছে ) তাহার অধ্যায় ও শ্লোক সংস্থান ( arrangement ) অন্যরূপ ছিল। গীতার বর্ত্তমান আকারে পুনঃ সংস্থানের সময় কতকগুলি শ্লোক বিপর্য্যস্ত হইয়া দ্বাদশ হইতে অষ্টাদশ অধ্যায়ের স্থানে স্থানে নিবদ্ধ হইয়াছে। কিন্তু তথাপি বঙ্কিমবাবুর একথা ঠিক যে বিশ্বরূপ-দর্শন অধ্যায়েই গীতার পরিসমাপ্তি।

বঙ্কিমবাবুর কথা বলিতে গিয়া গীতার সম্বন্ধে অনেক কথা বলিয়া বসিলাম। কিন্তু ঐদিন বঙ্কিমবাবু গীতার শেষ ছয় অধ্যায় সম্বন্ধে যে মন্তব্য প্রকাশ করিয়াছিলেন তাহা পাঠক ও সমালোচকবর্গের বিশেষ প্রণিধানযোগ্য। ঐ দিন বঙ্কিমবাবুর সহিত গীতার প্রসঙ্গে আরও অনেক কথা হইল। তিনি বলিলেন যে, তদানীন্তন ভারতীয় সুধীসমাজে কর্ম্মবাদ, জ্ঞানবাদ ও ভক্তিবাদ নামে যে বিভিন্ন সাধনপ্রণালী প্রচলিত ছিল, গীতাকার অদ্ভুত প্রতিভাবলে তাহার অপূর্ব্ব সামঞ্জস্য বিধান করিয়াছেন। বঙ্কিমবাবুর মুখে এই আমি প্রথম গীতার সমন্বয়বাদের সন্ধান পাইলাম। পরবর্ত্তীকালে আমি ইহার যথেষ্ট সম্প্রসারণ করিয়াছি। কিন্তু এ বিষয়ে আমার আদিম উপদেষ্টা বঙ্কিমচন্দ্র। অতএব তাঁহার উদ্দেশ্যে প্রণাম করি।**

## উপন্যাস-জগতে বঙ্কিমচন্দ্র

দেখা যায়, পুরাকালে পদ্যেরই প্রচলন ছিল ; গদ্যের আদর ছিল না। আইন-কানুন করিতে হইলেও কর্ত্তারা পদ্যের আশ্রয় গ্রহণ করিতেন। বেদ, পুরাণ, চণ্ডী সকলই পদ্যে রচিত। পত্রাদিও পদ্যে লিখিত হইত। গদ্য-রচনা তুচ্ছ বোধে উপেক্ষিত হইত।*** আমাদের দেশের চারণেরা পদ্যে কীর্ত্তিগাথা বর্ণন করিত,—গদ্য উপযুক্ত ভাষা বলিয়া বিবেচিত হয় নাই। সুতরাং গদ্যের সৃষ্টি হইল না। গদ্য সৃষ্ট না হইলে উপন্যাস জন্মিতে পারে না। তাই আমাদের দেশে উপন্যাস জন্মিতে অনেক বিলম্ব পড়িয়া গিয়াছিল।

শুধু আমাদের দেশে নয়, পৃথিবীর সকল দেশেই উপন্যাস বিলম্বে সৃষ্ট হইয়াছে। রাজা আলেকজান্দারের সময় হইতে গল্প লিখিবার বাসনা গ্রীকদের হৃদয়ে জাগিয়া

* দৃষ্টান্তস্বরূপ চতুর্দ্দশ অধ্যায়ের ২২—২৬ শ্লোক ; ১৫ অধ্যায়ের ৫—৬, ও ১২—১৮ শ্লোক এবং অষ্টাদশ অধ্যায়ের ৫১ হইতে ৬৬ শ্লোকের উল্লেখ করা যাইতে পারে।

** নারায়ণ ১৩২২।

*** In early times, the mere art of writing was too difficult and dignified to be employed in prose :—Dunlop's History of fiction.

উঠে। তাহারা এ প্রবৃত্তি পারস্যবাসীদের নিকট পাইয়াছিল। একুশ শত বৎসর পূর্ব্বে এরিসটাইডিস্ নামধেয় একজন গ্রীসবাসী "মিলেসিয়াকা" শীর্ষক উপন্যাস প্রথম রচনা করেন। কিন্তু সেখানি উপন্যাস নামের যোগ্যই নয়। ক্লিয়ারকাস্ ও তাঁহার পঞ্চাশ বৎসর পরে এন্টোনিও ডায়োজিনিস্ লিখিয়া কিঞ্চিৎ যশঃ অর্জ্জন করিয়াছিলেন।

এত গেল পুরাকালের কথা। ঐতিহাসিক কালে, অর্থাৎ মধ্যযুগে দেখা যায়, খৃষ্ট ত্রয়োদশ শতাব্দীর শেষভাগে ইতালী গল্প লিখিতে শিখিতেছে। তাহাদের সর্ব্বশ্রেষ্ঠ ঔপন্যাসিক Alessandro Manzoni সবে মাত্র চল্লিশ বৎসর মারা গিয়াছেন।

ফ্রাঁসে অনেক বিলম্বে উপন্যাস সৃষ্ট হয়। ১৬১০ খৃষ্টাব্দে ফরাসী ভাষায় প্রথম উপন্যাস লিখিত হয়। তারপর অনেকেই উপন্যাস লিখিয়া যশঃ অর্জ্জন করিয়াছিলেন;—ভলটের, রুসো, জোলা, বল্জ্যাক, ডুমা প্রভৃতি অনেক প্রতিভাসম্পন্ন মহারথী উপন্যাস লিখিয়া ফরাসী-সাহিত্য উজ্জ্বল করিয়া গিয়াছেন কিন্তু অষ্টাদশ শতাব্দীর পূর্ব্বে কয়জন ভাল লেখকের আবির্ভাব হইয়াছিল? ফরাসীদের ঔপন্যাসিক-রত্ন ভিক্টর হুগো অল্পদিন হইল দেহত্যাগ করিয়াছেন।

ইংলণ্ডে প্রথম উপন্যাস "Euphues of Lyly" ১৫৭৯ খৃষ্টাব্দে লিখিত হয়। কিন্তু সেখানি ঠিক উপন্যাস নয়,—দর্শনতত্ত্ব বলিলেই হয়। অনেকের মতে রিচার্ডসনের "Pamela"ই প্রথম উপন্যাস। ইহা ১৭৪০ খৃষ্টাব্দে প্রকাশিত হয়।

স্পেনের প্রথম গল্প "Amades de Gaula" ১৫০৮ খৃষ্টাব্দে প্রকাশিত হয়। এখানি বীরত্বকাহিনী—ঠিক উপন্যাস নহে। এ দুইখানি পুস্তক ছাড়িয়া দিলে Cecilia Faber-এর "La Gaviota" প্রথম উপন্যাস। সেখানি বঙ্কিমচন্দ্রের কপালকুণ্ডলা প্রকাশিত হইবার সময় লিখিত হইয়াছিল।

জর্ম্মানীতে খৃষ্ট সপ্তদশ শতাব্দীর শেষভাগে গল্প লিখিত হইতে আরম্ভ হয়। কিন্তু সে সকল গল্প উপন্যাসের গুণবিশিষ্ট নহে। সুতরাং তাহার বড় একটা মূল্য নাই। গেয়েট্যাই প্রথম উপন্যাস লেখক। তাঁহার প্রথম উপন্যাস "The sorrows of the young Werther" ১৮০৯ খৃষ্টাব্দে প্রকাশিত হয়। তাহার অনেক পরে জর্ম্মানীর শ্রেষ্ঠ ঔপন্যাসিক Wilibld Alexis উপন্যাস লিখিতে আরম্ভ করেন।

রুস-রাজ্যে Gogolএর উপন্যাস সর্ব্ব প্রথম। কিন্তু তাঁহার উপন্যাসে প্রেম বা প্রণয় নাই, উচ্ছ্বাস বা প্রফুল্লতা নাই। অপিচ কিছু মৌলিকতা আছে। Tolstoi ও Pissemski যখন উপন্যাস লিখিতে আরম্ভ করিলেন, তখন Gogol ও তাঁহার অনুকরণকারীরা বিস্মিত হইলেন। টলষ্টয় ত সে দিন মারা গেলেন, তাঁহার চিতাধূমে আজও ইউরোপীয় গগন সমাচ্ছন্ন।

পৃথিবী মধ্যে সর্ব্বপ্রথম জাপানী ভাষায় উপন্যাস লিখিত হয়। Murasaki নাম্নী এক জাপানী স্ত্রীলোক "Genji Monogatari" নামক উপন্যাস ১০০৪ খৃষ্টাব্দে

প্রকাশ করেন। ইহা পৃথিবীর সর্ব্ব প্রথম উপন্যাস।

ভারতবর্ষে পুরাকালে উপন্যাস ছিল বলিয়া শুনা যায় না। "দশকুমার চরিত" উপন্যাস-শ্রেণীভুক্ত হইতে পারে না। "কাদম্বরী"তে উপন্যাসের উপাদান বড় বেশী আছে বলিয়া মনে হয় না। শুকপক্ষীর আত্মকথা প্রকৃত উপন্যাস বলিয়া অভিহিত হইতে পারে না। প্রাকৃত, পালি বা অন্য কোন ভারতবর্ষীয় ভাষায় হয়ত কোন সময়ে উপন্যাস ছিল, কিন্তু এক্ষণে তাহার কথা শুনা যায় না। প্রাচীন কালের কথা ছাড়িয়া দিয়া বর্ত্তমান যুগের কথা আলোচনা করিলে আমরা দেখিতে পাই, "আলালের ঘরের দুলাল"ই উনবিংশ শতাব্দীর প্রথম উপন্যাস। কিন্তু "Euphues of Lyly" যেমন গুণসম্পন্ন হইলেও বিস্মৃতপ্রায়, "আলালের ঘরের দুলাল"ও তাই। উভয় পুস্তকেরই এক্ষণে বড় একটা আদর নাই।

প্রকৃতপক্ষে রিচার্ডসন যেমন ইংলণ্ডের প্রথম ঔপন্যাসিক, বঙ্কিমচন্দ্রও তেমনই বাঙ্গালার প্রথম ঔপন্যাসিক। কিন্তু বঙ্কিমচন্দ্র, রিচার্ডসনের অনেক উপরে। রিচার্ডসন একটি বা দুইটি চরিত্র লইয়াই থাকিতেন, এবং তাহা ফুটাইতে যত্নবান্ হইতেন; কিন্তু বঙ্কিমচন্দ্র উপন্যাসোল্লিখিত সকল চরিত্র ফুটাইতে যথাসাধ্য চেষ্টা করিতেন, এবং অধিকাংশ স্থলে কৃতকার্য্যও হইতেন।

স্মলেট, বঙ্কিমচন্দ্রের অনেক নীচে। স্মলেটের উপন্যাসে সজীব মূর্ত্তি দেখা যায় না; নরনারী চরিত্রগুলি তিনি এমন ভাবে অঙ্কিত করিয়াছেন যে, সে সব চরিত্র বাস্তব জগতে সচরাচর দেখা যায় না। বঙ্কিমচন্দ্র-অঙ্কিত নরনারী চরিত্রগুলি যে সজীব, একথা বোধ হয় কাহাকেও বুঝাইতে হইবে না।

ফিল্ডিংয়ের উপরেও বঙ্কিমচন্দ্রের স্থান। কল্পনাশক্তি প্রভাবে বঙ্কিমচন্দ্র ফিল্ডিং অপেক্ষা অনেক বড়। ফিল্ডিং উপন্যাস-রাজ্যে নবযুগ প্রবর্ত্তন করিয়াছিলেন বটে, কিন্তু তিনি বাস্তব জগতেই আবদ্ধ ছিলেন,—উচ্চ আদর্শ গড়িতে পারেন নাই।

ষ্টার্ণ, ডাঃ জন্‌সন্, চার্লস্ জনষ্টোন্, গোল্ডস্মিথ প্রভৃতি উপন্যাস লিখিয়া প্রসিদ্ধি লাভ করিতে পারেন নাই। সুতরাং তাঁহাদের সহিত বঙ্কিমচন্দ্রের তুলনা করিলাম না।

আর যাঁহার সহিত বঙ্কিমচন্দ্রের সচরাচর তুলনা করা হয়, সেই যশস্বী ঔপন্যাসিক স্যর ওয়াল্‌টার স্কট অপেক্ষা বঙ্কিমচন্দ্র কোনও বিষয়ে ছোট, এরূপ বলিতে পারি না। যে সকল বাঙ্গালী, বঙ্কিমচন্দ্র ও স্কটের উপন্যাস মনোযোগ সহকারে পাঠ করিয়াছেন, তাঁহারা একথার যাথার্থ্য স্বীকার করিবেন। বঙ্কিমচন্দ্র দুই ছত্রে যে ভাব ব্যক্ত করিয়া গিয়াছেন, সে ভাব স্কট দুই ছত্রে ব্যক্ত করিতে পারেন নাই; যে সামান্য ঘটনা সমাবেশে বঙ্কিমচন্দ্র একটা বড় চরিত্র ফুটাইয়া গিয়াছেন, সেরূপ সামান্য ঘটনার সমাবেশ স্কটের নিকট প্রায় অপরিচিত ছিল। তা ছাড়া, স্কট বড় একটা আদর্শ নরচরিত্র গড়িতে পারেন নাই। ইংলণ্ডের কয়জন কবি তাহা পারিয়াছেন, তাহা জানি না। কেহ কেহ বলেন, সেক্সপিয়ার বা স্কট উভয়ের কেহ

পারেন নাই। * 'আইভ্যান হো', 'রিচার্ড ফলষ্টফ্' বা 'ওথেলো'র চিত্র সর্ব্বাঙ্গসুন্দর, কিন্তু তাহারা আদর্শ চরিত্র নহে। যুধিষ্ঠির বা রাম, প্রতাপ বা চন্দ্রশেখর-তুল্য আদর্শ নরচরিত্র ইংরাজি উপন্যাসে পড়িয়াছি বলিয়া মনে হয় না।

বঙ্কিমচন্দ্র যেরূপ আদর্শ নরচরিত্র গড়িয়া গিয়াছেন, এরূপ আদর্শ নরচরিত্র ইউরোপীয়েরা বড় বেশী গড়িতে পারেন নাই। টলষ্টয়, হুগো প্রভৃতি দুই চারিজন মহাপ্রতিভাশালী ঔপন্যাসিক ছাড়া বড় যে কেহ পারিয়াছিলেন, এরূপ মনে হয় না। আন্নার স্বামী ** আদর্শ চরিত্র হইলেও বাঙ্গালীর নয়নে শৈবলিনীর স্বামী সুন্দরতর। আন্নার স্বামী আশঙ্কা করিয়াছিলেন, তিনি হয়ত তাঁহার প্রতিদ্বন্দ্বীকে ক্ষমা করিতে পারিবেন না। কিন্তু শৈবলিনীর স্বামী একদিনের জন্যও সে আশঙ্কা করেন নাই; তিনি শুধু আক্ষেপ করিয়া বলিয়াছিলেন, কেন আমি প্রতাপের ক্রোড় হইতে শৈবলিনীকে বিচ্ছিন্ন করিয়াছিলাম।

চরিত্র-গঠন সচরাচর ইউরোপীয় ঔপন্যাসিকদের লক্ষ্য নহে—বিশ্লেষণই লক্ষ্য। হিন্দু কবিরা চরিত্র গঠিত করেন—ইউরোপীয়েরা তন্ন তন্ন করিয়া চরিত্র বিশ্লেষণ করেন। আমরা মানুষকে অবস্থা বা ঘটনার উপর স্থাপন করিয়া মানুষের ইচ্ছার দ্বারা অবস্থা বা ঘটনা নিয়মিত করি, ইউরোপীয়েরা অবস্থা বা ঘটনাকে মানুষের উপর স্থাপন করিয়া অবস্থা বা ঘটনা দ্বারা মানুষের ইচ্ছা নিয়মিত করেন। *** জনসমাগমশূন্য নিস্তব্ধ নিশীথে চন্দ্রালোকে জাহ্নবী-বক্ষে ভাসিতে ভাসিতে প্রতাপ যখন শৈবলিনীকে শপথ করাইল, তখন প্রতাপ স্বীয় ইচ্ছার দ্বারা অবস্থা বা ঘটনা নিয়মিত করিল। টম জোন্স **** দেখাইলেন, তাহার স্বাধীন ইচ্ছা, অবস্থা বা ঘটনা দ্বারা নিয়মিত হইয়াছে। হিন্দু ও ইউরোপীয় উপন্যাসের মধ্যে প্রভেদ অনেক। আমাদের কাব্য বা উপন্যাস শিক্ষার জন্য, ইংরাজদের কাব্য বা উপন্যাস আমোদের জন্য। আমরা দম্পতী-প্রেম, পিতৃ-ভক্তি, স্বদেশ-প্রীতি, ভগবৎপ্রেম বুঝাইবার জন্য বিষবৃক্ষ, দেবী চৌধুরাণী, আনন্দমঠ লিখিলাম, ইংরাজেরা Serious, Comic, Romantic উপন্যাস লিখিয়া জনসাধারণের চিত্তরঞ্জনে প্রয়াসী হইলেন। সুতরাং ইংরাজি সাহিত্যে আদর্শ চরিত্র বড় বেশী সৃষ্ট হইল না।

শুধু ইংরাজি সাহিত্যে কেন, ইউরোপীয় সাহিত্যেও তাই। ইউরোপীয় উপন্যাসের প্রথম অবস্থায় Spiritual romance, দ্বিতীয় অবস্থায় Comic, তৃতীয় অবস্থায় Pastoral, চতুর্থ অবস্থায় Heroic romance লিখিত হইয়াছিল। ভগবৎ-

* Ruskin's Queen's Gardens.

** Anna Karenina by Tolstoi.

*** বর্ত্তমান কালের শ্রেষ্ঠ ঔপন্যাসিক টলষ্টয় তাঁহার "War and Peace" নামের গ্রন্থ শেষে বলিয়া গিয়াছেন,—"It is essential to get rid of a freedom of the will that dose not exist."

**** Tom Jones by Fielding.

প্রেম, বিশুদ্ধ দাম্পত্য-প্রণয়, স্বদেশ-ভক্তি প্রভৃতি উচ্চবৃত্তি লইয়া বড় একটা কেহ নাড়াচাড়া করেন নাই। আধুনিক কালে চার্লস ডিকেন্স হইতে জর্জ্জ ইলিয়ট পর্য্যন্ত কয়েকজন ইংরাজ ঔপন্যাসিক * নৈতিক ও সামাজিক উন্নতি বিধান করিতে যা-কিছু আন্তরিক যত্ন করিয়াছিলেন। জেন্ অষ্টেন, হেনরি উড্, করেলি প্রভৃতি প্রতিভাশালিনী লেখিকারাও মনুষ্যের নৈতিক এবং আধ্যাত্মিক উন্নতি সম্পাদন করিতে কতকটা চেষ্টা করিয়াছিলেন। কিন্তু আমাদের দেশের দময়ন্তী বা লবঙ্গলতা, ব্রজেশ্বর বা সত্যানন্দ, ধ্রুব বা প্রহ্লাদ তুল্য নরনারী-চরিত্র ইউরোপীয় ঔপন্যাসিকেরা কেহ অঙ্কিত করেন নাই; অঙ্কিত করিবার উপযোগী শক্তি ও কল্পনাও তাঁহাদের ছিল না। বঙ্কিমচন্দ্র উচ্চ আদর্শ অঙ্কিত করিতে চিরদিন প্রয়াস পাইযাছিলেন। তিনি ইংরাজ-প্রদর্শিত সঙ্কীর্ণ পথ অবলম্বন না করিয়া মহান্ পথে বিচরণ করিযাছিলেন। ক্ষণস্থায়ী আনন্দের উৎস সৃষ্টি না করিয়া অনন্ত প্রেমের পারাবারে দেহ ভাসাইয়া ছিলেন। মৃণালিনী হইতে কমলাকান্ত পর্য্যন্ত সকল পুস্তকই প্রেমোচ্ছ্বসিত। এ প্রেম ত্রিধারায় প্রবাহিত হইযাছে,—দাম্পত্য-প্রেম, স্বদেশ-ভক্তি ও ভগবৎ-প্রেম। প্রেমের উচ্চ আদর্শ অঙ্কিত করাই বঙ্কিমচন্দ্রের লক্ষ্য ছিল। ইংরাজদের Serious, Comic ও Romantic উপন্যাসের পরিবর্ত্তে বঙ্কিমচন্দ্র Religion of conjugal love, Religion of patriotism এবং Religion of humanityর চিত্র অঙ্কিত করিয়া উপন্যাস লিখিয়াছিলেন। কোন্ চিত্র শ্রেষ্ঠতর? ইউরোপীয় উপন্যাসে অনেক বীরের চিত্র আছে, কিন্তু সত্যানন্দের ন্যায় স্বদেশপ্রেমিক কয় জন আছেন? এমিলিয়ার ** ন্যায় অনেক সতী থাকিতে পারে, কিন্তু লবঙ্গলতার তুল্য পতিব্রতা কয় জন আছেন? জিঁ ভাঁলজির *** ন্যায় পরহিতব্রতী থাকিতে পারে, কিন্তু প্রতাপের ন্যায় আত্মোৎসর্গী কই?

বঙ্কিমচন্দ্র একটা বিষয়ে অনেক ইউরোপীয় উপন্যাসকারের চেয়ে উচ্চে অধিষ্ঠিত। তিনি মনুষ্য-চরিত্র যেরূপ তীক্ষ্ণ দৃষ্টিতে দেখিতেন, যেরূপ অল্প কথায় তাহা অঙ্কিত করিতেন, সেরূপ বড় বেশী কেহ পারিয়াছেন বলিয়া মনে হয় না। কেহ কেহ মনে করিয়া থাকেন, সেক্ষপিয়র ও মিলটনেরও এ বিষয়ে ত্রুটী ছিল। **** তাঁহাদেরই যদি ত্রুটী থাকিয়া গিয়া থাকে, তাহা হইলেও স্কট বা হুগো, মলিয়ের বা গেইট্যা,

* Thackeray ও Charlotte Bronteকে এই শ্রেণীভুক্ত করা যাইতে পারে। কিন্তু Frances Burney, Horace Walpole, Anne Radclife প্রভৃতি ক্ষুদ্র ঔপনাসিকদিগের কথা আলোচনাযোগ্য বলিয়া বিবেচনা করিলাম না।

** Amelia—by Fielding.

*** Les Miserables—by Victer Hugo,

**** William Barry লিখিয়াছেন,—( Nineteenth Century, 1894, page 719 ) "It does not seem that Shakespeare and Milton have communicated their deep insight into life, or their essentially spiritual view of man's nature."

টলষ্টয় বা মাজোনি কৃতকার্য্য হইয়াছিলেন কি না, কে বলিতে পারে ?

মনুষ্য-চরিত্র তীক্ষ্ণ দৃষ্টিতে দেখিলেই চলিবে না, তাহা অঙ্কিত করিতে হইবে। সেক্ষপিয়র, টলষ্টয় যদি এ বিষয়ে অকৃতকার্য্য হইয়া থাকেন, তাহা হইলে বঙ্কিমচন্দ্রও সে হিসাবে কৃতকার্য্য হন নাই বলিতে হইবে। কিন্তু বাঙ্গালীরা মনে করিয়া থাকে, বঙ্কিমচন্দ্রের বিশেষ ত্রুটি ছিল না। বঙ্কিমচন্দ্রের একটা বিশেষত্ব ছিল,—তিনি বিনা আড়ম্বরে, অল্প কথায়, সামান্য ঘটনার সাহায্য লইয়া বড় বড় চরিত্র পরিস্ফুট করিয়া গিয়াছেন। বর্ত্তমান ইউরোপীয় ঔপন্যাসিকেরা একটা চরিত্র পরিস্ফুট করিবার উদ্দেশ্যে এত বাজে কথার প্রবর্ত্তন করিয়া থাকেন, অকারণ এত ক্ষুদ্র ক্ষুদ্র ঘটনার সূচনা করেন যে, চরিত্র পরিস্ফুট হইলেও সে সকল বর্ণনা পাঠকের সাতিশয় বিরক্তিকর হইয়া উঠে। বিখ্যাত সমালোচক গর্ডন সাহেব বলিয়াছেন,—"Can any one point out to us one of the novelists, who is capable of making his hero and heroine enter a room, at the very climax of their fate, without delaying the catastrophe, to tell us that it is a square room with four walls, and three windows, that each window has two white muslin curtains, carefully tucked back, that there are six chairs and a sofa— * * *;" সমালোচক সত্য কথাই বলিয়াছেন। ফরাসী ঔপন্যাসিকরা তবু অনেকটা ভাল ; কিন্তু জর্ম্মান নভেল পড়িতে মনুষ্যের ধৈর্য্য থাকে না। ইংরাজী উপন্যাস ততটা মন্দ না হইলেও ক্রমে হইয়া উঠিতেছে। বঙ্কিমচন্দ্রের কোনও উপন্যাস পড়িতে কখনও কাহারও ধৈর্য্যচ্যুতি ঘটিয়াছে, এরূপ শুনি নাই। তাঁহার কোনও উপন্যাসে এমন অংশ দেখিতে পাওয়া যায় না, যাহা পরিত্যজ্য বলিয়া বিবেচিত হইতে পারে। সুতরাং স্বীকার করিতে হইবে, এ সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের উপন্যাস অধিকাংশ পাশ্চাত্য উপন্যাস হইতে শ্রেষ্ঠতর।

উভয় দেশের ঔপন্যাসিক উপাদানও বিভিন্ন। ইউরোপীয়েরা বর্ত্তমান যুগে যাহা লইয়া উপন্যাস গড়িয়াছেন, হিন্দুরা তাহা লইয়া উপন্যাস গড়েন নাই। পাশ্চাত্য উপন্যাস-কারেরা একটা বৃত্তিকে রক্ত মাংস দিয়া মনুষ্যাকারে গড়িয়াছেন ; আমরা মানুষ গড়িয়া তাহাকে নানা বৃত্তি দিয়াছি। একপক্ষে একটা বৃত্তি সজীব মনুষ্য, অপর পক্ষে মনুষ্য বৃত্তিনিচয়ের সমষ্টি মাত্র। রুচি, নীতি, শিক্ষা অনুসারে সম্ভবতঃ এইরূপ বিভিন্নতা দাঁড়াইয়াছে। কারণ যাহাই হউক, আমরা কিন্তু নানা বৃত্তি শিরা ধমনী সংযুক্ত একটি সজীব মনুষ্য দেখিবার অধিকতর অনুরাগী। বঙ্কিমচন্দ্রের উপন্যাসে আমরা সে চিত্র দেখিতে পাই। ইউরোপীয় উপন্যাসে বড় বেশী দেখিতে পাই না। সুতরাং বঙ্কিমচন্দ্রের উপন্যাস আমাদের বিবেচনায় শ্রেষ্ঠতর।

বর্ত্তমান যুগে ইংলণ্ডীয় উপন্যাস বঙ্কিমচন্দ্রের উপন্যাসের সহিত তুলনা হইবার যোগ্যই নহে। ইংলণ্ডের উপন্যাস দিন দিন অধঃপতিত হইতেছে। স্কট, অষ্টেন যে অবস্থায় রাখিয়া গিয়াছিলেন, সে অবস্থায় আর নাই। পণ্ডিতচূড়ামণি William

Barry তাঁহার জ্ঞানগর্ভ প্রবন্ধে ( Democratic Ideals ) লিখিয়াছেন,—"We observe accordingly a marvellous decline in the poetical value of the writings now held up to our admiration. A crude and violent Realism, falsely so called, usurps the place of honour, while trifling personal gossip fills our journals—"

কবিত্ব উপন্যাসের প্রধান অঙ্গ ; যে উপন্যাসে তাহা নাই, সে উপন্যাস অপাঠ্য। বঙ্কিমচন্দ্রের উপন্যাসে যে কবিত্ব আছে, বর্ত্তমান কালে ইংলণ্ডের কোনও উপন্যাসে তাহা নাই। বঙ্কিমচন্দ্র, বিদেশী উপন্যাস-কারের ন্যায় উৎকট সুখের চিত্র বা "Realism"র খাতিরে উৎকট লালসার চিত্র অঙ্কিত করিতে ব্যাকুল হয়েন নাই। উৎকৃষ্ট লেখকেরা সে সব চিত্র কখন অঙ্কিত করেন না, তাঁহারা কাব্যতুল্য উপন্যাস সৃষ্টি করেন।* উৎকট চিত্র কাব্যে বা উপন্যাসে প্রবেশ করিলে সাহিত্যের অবনতি অবশ্যম্ভাবী। জর্ম্মানী ও ইংলণ্ডের অবনতি বিগত শতাব্দী হইতে আরম্ভ হইয়াছে। আগষ্ট ষ্ট্রাইণ্ডবর্গের তিরোধানের সঙ্গে সঙ্গে সুইডেন নিভিয়া গিয়াছে। আজ আটাশ বৎসর** ফ্রান্সে বাতি জ্বলে নাই। বাঙ্গালাও গিয়াছে—সম্রাট্‌বিহীন বিশৃঙ্খল রাজ্যে আজ শত শত দস্যুর অস্ত্রাঘাতে বাঙ্গালা উপন্যাস জর্জ্জরিত।

বঙ্কিমচন্দ্র একা যাহা করিয়াছিলেন, পৃথিবীর অন্য কোনও ব্যক্তি অনন্যসাহায্যে করিতে সমর্থ হন নাই। তিনি ভাষা গড়িলেন, উপন্যাস গড়িলেন ; গড়িতে তাঁহার পঁচিশ বৎসরও লাগে নাই। ইংলণ্ডে পঁচিশ বৎসরে ইংরাজী উপন্যাস গঠিত হইয়াছিল ; কিন্তু সে কার্য্য একজনের দ্বারা হয় নাই,—সপ্তরথীর সম্মিলিত শক্তিতে হইয়াছিল। রিচার্ডসন, ফিল্ডিং, স্মলেট, ষ্টার্ণ, ডাক্তার জন্‌সন্, চার্লস জনষ্টোন্, গোল্ডস্মিথ্ প্রভৃতি ঔপন্যাসিকেরা পঁচিশ বৎসরে যে কার্য্য সম্পন্ন করিয়াছিলেন, বঙ্কিমচন্দ্র বাঙ্গালায় সেই কার্য্য সেই সময়ে একাকী সম্পন্ন করিয়াছিলেন। তা ছাড়া ইংলণ্ডে প্রথম উপন্যাস "পমেলা" সাদরে অভর্থিত হইয়াছিল, বাঙ্গালায় প্রথম উপন্যাস "দুর্গেশনন্দিনী" নিন্দা ও বিদ্রূপের মধ্যে প্রকাশিত হইয়াছিল। ইংলণ্ডে রিচার্ডসন্ প্রভৃতির সময়ে অধিকাংশ ব্যক্তি শিক্ষিত, বাঙ্গালায় বঙ্কিমচন্দ্রের প্রথম যুগে অধিকাংশ লোক অশিক্ষিত ও বাঙ্গালা-বিদ্বেষী। এত অসুবিধার মধ্যেও বঙ্কিমচন্দ্র একা যাহা করিয়াছিলেন, ইউরোপের কোনও ঔপন্যাসিক তাহা করিতে পারেন নাই। বাঙ্গালায় অল্প সময়ের মধ্যে ভাষা ও উপন্যাস যেরূপ উন্নতি করিয়াছে, পৃথিবীর অন্য কোনও দেশে সেইরূপ উন্নতি সেই সময়ের মধ্যে হয় নাই। তাই বলিতেছিলাম, আমরা বঙ্কিমচন্দ্রের নিকট যতটা ঋণী, পৃথিবীর কোনও জাতি কোনও উপন্যাস-কারের নিকট ততটা ঋণী নহে। অতএব বঙ্কিমচন্দ্র উপন্যাস-জগতে অতুলনীয়,

**** "The greatest novelists always a small class, produce work which is as
not see[illegible]
into life, [illegible] rable in its art as the finest poetry"—Dunlop's History of fiction.

[illegible] র হুগো ১৮৮৫ খৃষ্টাব্দে দেহত্যাগ করিয়াছেন।

